

'ডাকঘর'-অভিনয়ের শেষ দৃশ্য

[ বিশ্বভারতীর সৌজন্যে

## ভূমিকা

রবীন্দ্রনাট্যপ্রবাহ ১ম ও ২য় খণ্ড এখন একত্রে পূর্ণাঙ্গ সংস্করণ রূপে প্রকাশিত হ'ল। পূর্বতন দুই খণ্ডের অধ্যায়গুলি বর্তমান গ্রন্থে পুনর্বিন্যস্ত এবং সেই সঙ্গে নূতন তিনটি অধ্যায় সংযোজিত হ'ল। আরও অতিরিক্তের মধ্যে রবীন্দ্রনাথের নাটকসমূহের বিশদ বিবরণ মুদ্রিত হ'ল পরিশিষ্টে। পূর্বতন দুই খণ্ড আর প্রকাশিত হবে না।



শান্তিনিকেতনের ছাত্রছাত্রীগণ কর্তৃক তাসের দেশের অভিনয়  [ বিশ্বভারতীর সৌজন্যে

# রবীন্দ্রনাট্যপ্রবাহ ঃ প্রথম খণ্ড

## প্রথম সংস্করণের ভূমিকা

তখন ইংরাজি ১৯৪২ সালের প্রথম দিক্। জাপানী বোমার আতঙ্কে কলিকাতা জনহীন প্রায়। প্রতিকার না করিলে নয়—অথচ প্রতিকারের উপায় হাতে নাই; তখন কোনো একটা গুরুতর কাজের মধ্যে ঢুকিয়া পড়িতে পারিলে পারিপার্শ্বিক বিস্মৃতিতে এক প্রকার শান্তি পাওয়া যায়। এই রকম অবস্থায় রবীন্দ্রনাথের নাটকগুলির বিস্তৃত আলোচনাতে মনোনিবেশ করিয়াছিলাম।

কাজটি হাতে লইবার সময়ে তাহার বিরাটত্ব বুঝিতে পারি নাই। কাজের মধ্যে অনেকটা অগ্রসর হইবার পরে, ফিরিবার পথ যখন সংকীর্ণ, তখন বুঝিলাম যে, বিষয়টি যেমন মনে করিয়াছিলাম তাহার চেয়ে অনেক বেশি জটিল, অনেক বেশি ব্যাপক। কাজ খানিকটা অগ্রসর হইলে বিষয়ান্তর মনকে আকর্ষণ করিল। অনেক বিষয়ে যাহার লিখিবার অভ্যাস কোনো একটি বিশেষ বিষয় তাহাকে দীর্ঘকাল আকর্ষণ করিয়া রাখিতে পারে না। ফল হইল এই যে, রবীন্দ্রনাট্যপ্রবাহ অসমাপ্ত অবস্থায় পড়িয়া রহিল। কখনো কখনো দুই-চারিটা অধ্যায় সাময়িক পত্রাদিতে প্রকাশিত হইয়াছে, কিন্তু গ্রন্থাকারে সজ্জিত করিতে আর উৎসাহ পাই নাই। বুঝিলাম সম্পূর্ণ শেষ করিয়া গ্রন্থ প্রকাশ হইয়া উঠিবে না। তাই খণ্ডশ প্রকাশ করা স্থির করিলাম। প্রথম খণ্ড বাহির হইল। এখন যদি প্রকাশিত পুস্তকের মোহ বাকি খণ্ডগুলিকে প্ররোচিত করিয়া বাহির করিতে পারে। দ্বিতীয় খণ্ডে তত্ত্বনাট্য, তৃতীয় খণ্ডে বিয়োগান্ত ও মিলনান্ত নাটক এবং চতুর্থ খণ্ডে প্রাসঙ্গিক সাধারণ আলোচনা করিবার ইচ্ছা রহিল। কিন্তু সে ইচ্ছাই, ততোধিক কিছু মনে করিতে কাহাকেও বলি না।

এই গ্রন্থ কাহার কাজে লাগিবে?

রবীন্দ্রসাহিত্যানুরাগী পাঠক বিষয়ের গৌরবে বইখানা একবার দেখিবেন বলিয়া মনে হয়। সাধারণ পাঠকের আকর্ষণ হইবার কথা নয়, হইলে বইখানা পড়িতে অন্তত মন্দ লাগিবে না, মাঝে মাঝে সুদীর্ঘ উদ্ধৃতি আছে, আর কিছু না হোক রবীন্দ্রসাহিত্যের নমুনা তো পড়া হইবে।

পরীক্ষার্থী ছাত্রসমাজের কি এ বই কাজে লাগিবে? আমাদের দেশে যে রীতিতে পরীক্ষা হইয়া থাকে তাহাতে না লাগিবারই কথা। এদেশের ছাত্রসমাজে পাঠ্য বই লিখিবার জন্য বিশেষ এক রীতি অনুসৃত হয়। ছাত্র-পাঠ্য সাহিত্যের বাহিরে সেই রীতি বা সেইসব লেখকের বড় দেখা পাওয়া যায় না। অনেকের ধারণা আমাদের ছাত্ররা রাজনীতি, অর্থনীতি, সমাজনীতি প্রভৃতি সব বিষয়েই সমাজের অগ্রণী, কেবল বই পড়িবার সময় পশ্চাৎপদ কল্পনা করিয়া যাঁহারা ছাত্র-পাঠ্য সরল পুস্তক লিখিয়া থাকেন—তাঁহারা আর যাই করুন ছাত্রসমাজের প্রতি সম্মান দেখান না। এ বইখানা আমি বিশেষ ভাবে ছাত্রসমাজের জন্য লিখি নাই—এবং সেইজন্যই ভরসা করিতেছি তাহাদের কাজে লাগিবে, আলাপ-আলোচনা, তর্কবিতর্কের রসদ যোগাইতে পারিবে—এমন কি পরীক্ষা ব্যাপারেও হয়তো অকেজো হইবে না।

লেখক

## প্রথম খণ্ডের দ্বিতীয় সংস্করণের ভূমিকা

এবারে পুস্তকখানিতে নূতন একটি অধ্যায় ও একটি নির্ঘণ্ট সংযোজিত হওয়াতে বইয়ের আকার কিছু বাড়িল, মূল্যও কিছু বাড়িল।

**প্রকাশক**

## রবীন্দ্রনাট্যপ্রবাহ ঃ দ্বিতীয় খণ্ড

### দ্বিতীয় সংস্করণের ভূমিকা

রবীন্দ্রনাট্যপ্রবাহের দ্বিতীয় খণ্ডের নূতন সংস্করণ প্রকাশিত হইল। বর্তমান সংস্করণে ছয়টি নূতন আলোচনা যুক্ত হইল। বর্তমান গ্রন্থকে পূর্ণাঙ্গ করিবার উদ্দেশ্যে প্রবন্ধগুলি আমার লিখিত অন্য গ্রন্থ হইতে গৃহীত হইল। বলা বাহুল্য, সেই গ্রন্থের পরবর্তী সংস্করণে এগুলি আর সন্নিবিষ্ট হইবে না।

প্রথম সংস্করণে দ্বিতীয় খণ্ডে কেবল তত্ত্বনাট্যের আলোচনা ছিল, এবারে তৎসঙ্গে যুক্ত হইল প্রহসনগুলির আলোচনা।

নাট্যপ্রবাহের আরও একটা খণ্ড লিখিলে অবশিষ্ট রবীন্দ্রনাট্যের আলোচনা শেষ হইবে। কবে তাহা লিখিয়া উঠিতে পারিব জানি না, তবে ইচ্ছার অভাব নাই।

গ্রন্থের বর্তমান সংস্করণের প্রকাশক কল্যাণীয় শ্রীমান প্রহ্লাদকুমার প্রামাণিক অতি দ্রুত গ্রন্থের মুদ্রণকার্য সমাপ্ত করিয়া লেখকের ধন্যবাদভাজন হইয়াছেন।

# সূচীপত্র

| বিষয় | পৃষ্ঠা |
|---|---|

**তত্ত্বনাট্য**



**প্রহসন**



**রূপান্তর ও নামান্তর**

## পরিশিষ্ট



'বাল্মীকি-প্রতিভা' অভিনয়ে বাল্মীকির ভূমিকায় রবীন্দ্রনাথ [ বিশ্বভারতীর সৌজ



'বাল্মীকি-প্রতিভা' অভিনয়

[ বিশ্বভারতীর সৌজন্যে

# গীতিনাট্য

## বাল্মীকি-প্রতিভা

বাল্মীকি-প্রতিভা ১৮৮১-তে প্রকাশিত। পর বৎসর ১৮৮২-তে কালমৃগয়া প্রকাশিত হইয়াছিল।

"১২৯২ সালের ফাল্গুন মাসে (২০-এ ফেব্রুয়ারী ১৮৮৬) পরিবর্ধিত ও পরিবর্তিত হইয়া 'বাল্মীকি-প্রতিভা'র দ্বিতীয় সংস্করণ বাহির হয়, কালমৃগয়ার কিয়দংশ তখনই ইহাতে যুক্ত হয়।"[১]

"পরে, এই গীতিনাট্যের (কালমৃগয়ার) অনেকটা অংশ বাল্মীকি-প্রতিভার সঙ্গে মিশাইয়া দিয়াছিলাম বলিয়া ইহা গ্রন্থাবলীর মধ্যে প্রকাশিত হয় নাই।"[২]

"মায়ার খেলা ১২৯৫ (১৮৮৮) সালের অগ্রহায়ণে গ্রন্থাকারে প্রথম প্রকাশিত হয়।...মায়ার খেলার প্রথম সংস্করণ ও বর্তমান সংস্করণে প্রভেদ অতি সামান্য।"[৩]

অতএব দেখা যাইতেছে যে, বর্তমানে প্রচলিত বাল্মীকি-প্রতিভা আসলে তাহার পরিবর্ধিত দ্বিতীয় সংস্করণ। কালমৃগয়ার বহুলাংশ বাল্মীকি-প্রতিভায় যুক্ত হওয়াতে তাহা অচলিত সংগ্রহের পূর্বে পুনর্মুদ্রিত হয় নাই। মায়ার খেলা প্রায় অবিকল আছে।

এক্ষণে বাল্মীকি-প্রতিভার প্রথম সংস্করণ রবীন্দ্র-রচনাবলীর অচলিত সংগ্রহের প্রথম খণ্ডে মুদ্রিত হইয়াছে। পরিত্যক্ত কালমৃগয়াও ঐ গ্রন্থে স্থান পাইয়াছে। মায়ার খেলা রচনাবলীর প্রথম খণ্ডে মুদ্রিত হইয়াছে।

এই তিনখানিই যদিচ গীতিনাট্য তবু ইহাদের মধ্যে জাতিগত ভেদ আছে। বাল্মীকি-প্রতিভা ও কালমৃগয়াতে নাট্যরস মুখ্য, সঙ্গীত

---

১ রবীন্দ্র-রচনাবলী, অচলিত সংগ্রহ, ১ম খণ্ড, গ্রন্থপরিচয়, পৃ ৫৪৮।

২ জীবনস্মৃতি, বাল্মীকি-প্রতিভা, র-র, ১৭শ খণ্ড, পৃ ৩৮২।

৩ র-র, ১ম খণ্ড, গ্রন্থপরিচয়, পৃ ৬২৯-৬৩।

গৌণ্য ; আর মায়ার খেলাতে গীতিরসই প্রধান—নাট্যরস গৌণস্থান অধিকার করিয়াছে। বস্তুত মায়ার খেলাই বিশুদ্ধ গীতিনাট্য।

"এই দেশী ও বিলাতী সুরের চর্চার মধ্যে বাল্মীকি-প্রতিভার জন্ম হইল। ইহার সুরগুলির অধিকাংশই দিশি, কিন্তু গীতিনাট্যে তাহাকে তাহার বৈঠকি মর্যাদা হইতে অন্য ক্ষেত্রে বাহির করিয়া আনা হইয়াছে ; উড়িয়া চলা যাহার ব্যবসায় তাহাকে মাটিতে দৌড় করাইবার কাজে লাগানো গিয়াছে। যাঁহারা এই গীতিনাট্যের অভিনয় দেখিয়াছেন তাঁহারা আশা করি একথা সকলেই স্বীকার করিবেন যে, সঙ্গীতকে এইরূপ নাট্যকার্যে নিযুক্ত করাটা অসঙ্গত বা নিষ্ফল হয় নাই। বাল্মীকি-প্রতিভা গীতিনাট্যের ইহাই বিশেষত্ব। সঙ্গীতের এইরূপ বন্ধনমোচন ও তাহাকে নিঃসঙ্কোচে সকল প্রকার ব্যবহারে লাগাইবার আনন্দ আমার মনকে বিশেষ-ভাবে অধিকার করিয়াছিল। বাল্মীকি-প্রতিভার অনেকগুলি গান বৈঠকি গানভাঙা, অনেকগুলি জ্যোতিদাদার রচিত গতের সুরে বসানো—এবং গুটিতিনেক গান বিলাতি সুর হইতে লওয়া।...... বস্তুত, বাল্মীকি-প্রতিভা পাঠযোগ্য কাব্যগ্রন্থ নহে, উহা সঙ্গীতের একটি নূতন পরীক্ষা—অভিনয়ের সঙ্গে কানে না শুনিলে ইহার স্বাদগ্রহণ সম্ভব নহে। য়ুরোপীয় ভাষায় যাহাকে অপেরা বলে বাল্মীকি-প্রতিভা তাহা নহে—ইহা সুরে নাটিকা ; অর্থাৎ সঙ্গীতই ইহার মধ্যে প্রাধান্য লাভ করে নাই, ইহার নাট্যবিষয়টাকে সুর করিয়া অভিনয় করা হয় মাত্র—স্বতন্ত্র সঙ্গীতের মাধুর্য ইহার অতি অল্প স্থলেই আছে।......

"হর্বর্ট স্পেন্সরের একটা লেখার মধ্যে পড়িয়াছিলাম যে, সচরাচর কথার মধ্যে যেখানে একটু হৃদয়াবেগের সঞ্চার হয় সেখানে আপনিই কিছু না কিছু সুর লাগিয়া যায়। বস্তুত, রাগ দুঃখ আনন্দ বিস্ময় আমরা কেবলমাত্র কথা দিয়া প্রকাশ করি না—কথার সঙ্গে সুর থাকে, এই কথাবার্তার আনুষঙ্গিক সুরটারই উৎকর্ষ সাধন করিয়া

মানুষ সঙ্গীত পাইয়াছে। স্পেন্সরের এই কথাটা মনে লাগিয়াছিল। ভাবিয়াছিলাম এই মত অনুসারে আগাগোড়া সুর করিয়া নানা ভাবকে গানের ভিতর দিয়া প্রকাশ করিয়া অভিনয় করিয়া গেলে চলিবে না কেন। আমাদের দেশে কথকতায় কতকটা এই চেষ্টা আছে; তাহাতে বাক্য মাঝে মাঝে সুরকে আশ্রয় করে, অথচ তাহা তালমানসঙ্গত রীতিমত সঙ্গীত নহে। ছন্দ হিসাবে অমিত্রাক্ষর যেমন, গান হিসাবে এও সেইরূপ, ইহাতে তালের কড়াক্কর বাঁধন নাই—একটা লয়ের মাত্রা আছে, ইহার একমাত্র উদ্দেশ্য কথার ভিতরকার ভাবাবেগকে পরিস্ফুট করিয়া তোলা—কোনো বিশেষ রাগিণী বা তালকে বিশুদ্ধ করিয়া প্রকাশ করা নহে। বাল্মীকি-প্রতিভায় গানের বাঁধন সম্পূর্ণ ছিন্ন করা হয় নাই, তবু ভাবের অনুগমন করিতে গিয়া তালটাকে খাটো করিতে হইয়াছে। অভিনয়টাই মুখ্য হওয়াতে এই তালের ব্যতিক্রম শ্রোতাদিগকে দুঃখ দেয় না।

"বাল্মীকি-প্রতিভার গান সম্বন্ধে এই নূতন পন্থায় উৎসাহ বোধ করিয়া এই শ্রেণীর আরো একটা গীতিনাট্য লিখিয়াছিলাম। তাহার নাম কালমৃগয়া।···

"ইহার অনেক কাল পরে মায়ার খেলা বলিয়া আর একটা গীতিনাট্য লিখিয়াছিলাম, কিন্তু সেটা ভিন্ন জাতের জিনিস। তাহাতে নাট্য মুখ্য নহে, গীতই মুখ্য। বাল্মীকি-প্রতিভা ও কালমৃগয়া যেমন গানের সূত্রে নাট্যের মালা, মায়ার খেলা তেমনি নাট্যের সূত্রে গানের মালা। ঘটনাস্রোতের পরে তাহার নির্ভর নহে, হৃদয়াবেগই তাহার প্রধান উপকরণ। বস্তুত মায়ার খেলা যখন লিখিয়াছিলাম তখন গানের রসেই সমস্ত মন অভিষিক্ত হইয়া ছিল।"[১]

সঙ্গীতের এই নূতন পরীক্ষার কথা ছাড়িয়া দিলেও নানা কারণে বাল্মীকি-প্রতিভা রবীন্দ্রনাথের জীবনে একটি উল্লেখযোগ্য ঘটনা।

১ জীবনস্মৃতি, বাল্মীকি-প্রতিভা, র-র, পৃ ৩৮১-৩৮৩।

এই নাটক লিখিবার সময়ে তিনি যে অপূর্ব উত্তেজনা লাভ করিয়াছিলেন, তাহা অনেকটা বাল্মীকির ছন্দ-লাভের 'অপূর্ব উদ্বেগে'র অনুরূপ। সঙ্গীতের নূতন পরীক্ষা, যৌবনের বিকাশের সঙ্গে সঙ্গে নিজের ক্ষমতা সম্বন্ধে চৈতন্য, অভিনয়ের ভিতর দিয়া আত্মপ্রকাশ সব মিলিয়া কবিকে যেন মত্ত করিয়া রাখিয়াছিল।

"বাল্মীকি-প্রতিভা ও কালমৃগয়া যে উৎসাহে লিখয়াছিলাম সে উৎসাহে আর কিছু রচনা করি নাই। ঐ দুটি গ্রন্থে আমাদের সেই সময়কার একটা সঙ্গীতের উত্তেজনা প্রকাশ পাইয়াছে। জ্যোতিদাদা তখন প্রত্যহই প্রায় সমস্ত দিন ওস্তাদি গানগুলাকে পিয়ানো যন্ত্রের মধ্যে ফেলিয়া তাহাদিগকে যথেচ্ছ মন্থন করিতে প্রবৃত্ত ছিলেন। তাহাতে ক্ষণে ক্ষণে রাগিণীগুলির এক একটি অপূর্বমূর্তিও ভাবব্যঞ্জনা প্রকাশ পাইত। যে সকল সুর বাঁধানিয়মের মধ্যে মন্দগতিতে দস্তুর রাখিয়া চলে তাহাদিগকে প্রথাবিরুদ্ধ বিপর্যস্তভাবে দৌড় করাইবামাত্র সেই বিপ্লবে তাহাদের প্রকৃতিতে নূতন নূতন অভাবনীয় শক্তি দেখা দিত এবং তাহাতে আমাদের চিত্তকে সর্বদা বিচলিত করিয়া তুলিত।

"এইরূপ একটা দস্তুরভাঙা গীতবিপ্লবের প্রলয়ানন্দে এই দুটি নাটক লেখা। এইজন্য উহাদের মধ্যে তালবেতালের নৃত্য আছে এবং ইংরেজি বাংলার বাছ-বিচার নাই।...

"তখন আমার অল্প বয়স, গান গাহিতে আমার কণ্ঠের ক্লান্তি বা বাধামাত্র ছিল না;—তখন বাড়িতে দিনের পর দিন, প্রহরের পর প্রহর সঙ্গীতের অবিরলবিগলিত ঝরনা ঝরিয়া তাহার শীকরবর্ষণে মনের মধ্যে সুরের রামধনুকের রঙ ছড়াইয়া দিতেছে; তখন নবযৌবনে নব নব উদ্যম নূতন নূতন কৌতূহলের পথ ধরিয়া ধাবিত হইতেছে; তখন সকল জিনিসই পরীক্ষা করিয়া দেখিতে চাই, কিছু যে পারিব না এমন মনেই হয় না; তখন লিখিতেছি, গাহিতেছি, অভিনয় করিতেছি, নিজেকে সকল দিকেই প্রচুর ভাবে

ঢালিয়া দিতেছি—আমার সেই কুড়ি বছরের বয়সটাতে এমন করিয়াই পদক্ষেপ করিয়াছি।”[১]

বাল্মীকি-প্রতিভা সম্বন্ধে আর-একটি উল্লেখযোগ্য বিষয় এই যে বাল্মীকির ছন্দ-লাভ কাহিনীটির প্রতি কবির মনের একটি স্বাভাবিক নিগূঢ় আকর্ষণ ছিল—খুব সম্ভব এই আকর্ষণ তাঁহার অগোচরে তাঁহাকে এই কাহিনীর দিকে টানিয়া উত্তেজিত করিয়া তুলিয়াছে। পরিণত বয়সেও এই কাহিনীর উত্তেজনা পুনরায় তিনি প্রকাশ করিয়াছেন 'ভাষা ও ছন্দ' কবিতায়।

আদিকবির ছন্দ-লাভ যে-কোনো কবির পক্ষেই আকর্ষণজনক; কিন্তু রবীন্দ্রনাথের জীবনে যেন ইহার বিশেষ অর্থ ছিল। সরস্বতী কর্তৃক বাল্মীকিকে বীণা উপহারদান—বাল্মীকিকে সম্বোধন করিয়া তাঁহার

'আমি বীণাপাণি, তোরে শিখাতে এসেছি গান,
তোর গানে গলে যাবে সহস্র পাষাণ প্রাণ…'

কবিতাটি রবীন্দ্রনাথের কবিজীবনে আশ্চর্যভাবে সত্য হইয়া উঠিয়াছে। ইহা বিস্ময়কর ভাবে Prophetic।

রবীন্দ্রনাথই এখানে বাল্মীকি, তিনিই নূতন ভারতবর্ষের আদিকবি।

রামায়ণের কাহিনীর সঙ্গে এই নাটকের ঘটনার কিছু কিছু প্রভেদ আছে। বাল্মীকির কালীপূজা, সরস্বতীর বালিকার ছদ্মবেশে বাল্মীকিকে ছলনা নূতন। এই বালিকাটির ছলনায় ও করুণায় আগে হইতেই বাল্মীকির মন বিগলিত ও উদ্‌ভ্রান্ত হইয়া ছিল, এমন সময়ে চূড়ান্তরূপে আসিল ক্রৌঞ্চবধের ঘটনা। পূর্ব হইতেই বাল্মীকির হৃদয়কে এই নূতন অভিজ্ঞতার জন্য প্রস্তুত করিয়া রাখিয়া কবি রামায়ণের ঘটনার উৎকর্ষ সাধন করিয়াছেন বলিয়াই মনে হয়।

বাল্মীকি কালীপূজা পরিত্যাগ ও জ্যোতির্ময়ী সরস্বতীর

১ জীবনস্মৃতি, বাল্মীকি-প্রতিভা, পৃ ২০৪-২০৬।

আরাধনার মধ্যেও গভীরার্থ নিহিত আছে বলিয়া আমার বিশ্বাস। যথাস্থানে ইহার আলোচনা করিয়াছি।

বাল্মীকি-প্রতিভা, কালমৃগয়ার বনদেবীগণ ও মায়ার খেলার অদৃশ্য মায়াকুমারীগণ—একই ভাবের রকমফের মূর্তি। ইহারা অনেকটা বিদেশী নাটকের কোরাসের অনুরূপ—নাটকের মূল অনুভূতিকে প্রকাশ করিয়া চলিয়াছে। তানপুরায় যেমন গোড়া হইতে শেষ পর্যন্ত মূল সুরটিকে ধরিয়া রাখে, অনেকটা তেমনি। ইহারাই নানা পরিবর্তনের ভিতর দিয়া রবীন্দ্রনাথের পরবর্তী নাটকের 'গানের দল'-এ পরিণত হইয়াছে।

কালমৃগয়া বাল্মীকি-প্রতিভার মতো উল্লেখযোগ্য নহে, কারণ বাল্মীকি-প্রতিভার ঘটনার প্রতি কবি যে স্বাভাবিক আকর্ষণ অনুভব করিয়াছেন, ইহাতে তাহার অভাব ছিল। কালমৃগয়ার ঘটনার প্রতি কবির যে আকর্ষণ তাহা কেবল শিল্পগত. মর্মগত নহে। বিশেষ বাল্মীকি-প্রতিভার প্রাথমিক সাফল্যকে কবি পুনরায় কালমৃগয়ায় অনুকরণ করিতে চেষ্টা করিয়াছেন—এ রকম প্রচেষ্টা প্রায়ই সার্থক হয় না। খুব সম্ভব এইসব কারণেই কালমৃগয়ার যতটা-সম্ভব অংশ বাল্মীকি-প্রতিভার অন্তর্ভুক্ত করিয়া লইয়া কবি পরবর্তী কালে কালমৃগয়াকে পরিত্যাগ করিয়াছেন।

## মায়ার খেলা

মায়ার খেলা গীতিনাট্য হইলেও অন্য জাতের নাটক। ইহাতে সঙ্গীতটাই মুখ্য, নাট্যঘটনা নিতান্ত গৌণ ; কাজেই এই গীতিনাট্যে রবীন্দ্রনাথের গীতিপ্রধান প্রতিভা বিকাশের যেমন পূর্ণ সুযোগ ঘটিয়াছে, তেমনি আবার নাট্য-ব্যাপার গৌণ হইয়া পড়াতেও তাঁহার সুবিধা হইয়াছে। নাটকের ঘটনা-শৃঙ্খলা ইহাতে এমনি অস্পষ্ট যে, পাছে বুঝিতে অসুবিধা হয় তাই একটি বস্তুসংক্ষেপ ইহার প্রথম সংস্করণের প্রারম্ভে সন্নিবেশিত হইয়াছিল।

মায়ার খেলার গল্পাংশ সংক্ষেপে এই রকম। অমর মানসী প্রতিমাকে জগতে খুঁজিতে বাহির হইল, শান্তা যে তাহাকে নীরবে ভালোবাসে তাহা জানিতেও পারিল না।

প্রমদার উপবনে আসিয়া হাস্যময়ী চপলা প্রমদাকে দেখিয়া সে ভালোবাসিয়া ফেলিল। অমরকে দেখিয়া প্রমদার মনেও ভালো-বাসার উন্মেষ হইল। কিন্তু লজ্জাতে কেহ কাহাকেও প্রেম নিবেদন করিতে পারিল না। অমর দেশে ফিরিয়া আসিয়া দেখিল, শান্তার প্রেম তাহার প্রতি নিশ্চল আছে। সে শান্তাকে বিবাহের আয়োজন করিল। ইতিমধ্যে অমরের সন্ধানে সখীগণসহ প্রমদা মিলনোৎসবের মধ্যে আসিয়া উপস্থিত হইল। "সহসা অনপেক্ষিত ভাবে উৎসবের মধ্যে বিষাদ-প্রতিমা প্রমদার নিতান্ত দীন করুণভাব অবলোকন করিয়া নিমেষের মতো আত্মবিস্মৃত অমরের হাত হইতে পুষ্পমালা খসিয়া পড়িয়া গেল। উভয়ের এই অবস্থা দেখিয়া শান্তা ও আর সকলের মনে বিশ্বাস হইল যে, অমর ও প্রমদার হৃদয় গোপনে প্রেমের বন্ধনে বাঁধা আছে। তখন শান্তা ও সখীগণ অমর ও প্রমদার মিলন সংঘটনে প্রবৃত্ত হইল। প্রমদা কহিল—'আর কেন! এখন বেলা গিয়াছে, খেলা ফুরাইয়াছে, এখন আর আমাকে কেন। এখন এ মালা তোমরা পরো, তোমরা সুখে থাকো।' অমর শান্তার প্রতি লক্ষ্য করিয়া কহিল—'আমি মায়ার চক্রে পড়িয়া আপনার সুখ নষ্ট করিয়াছি, এখন আমার এই ভগ্নসুখ ম্লানমালা কাহাকে দিব, কে লইবে?'—শান্তা ধীরে ধীরে কহিল—'আমি লইব। তোমার দুঃখের ভার আমি বহন করিব। তোমার সাধের ভুল, প্রেমের মোহ দূর হইয়া জীবনে সুখনিশা অবসান হইয়াছে—এই ভুলভাঙা দিবালোকে তোমার মুখের দিকে চাহিয়া আমার হৃদয়ের গভীর প্রশান্ত সুখের কথা তোমাকে শুনাইব।' অমর ও শান্তার এইরূপে মিলন হইল—"[১]

---

১ রচনাবলী, ১ম খণ্ড, মায়ার খেলা, ১ম সংস্করণের বিজ্ঞাপন।

মায়ার খেলার কবিলিখিত প্রথম সংস্করণের বিজ্ঞাপনে আছে—"আমার পূর্বরচিত একটি অকিঞ্চিৎকর গদ্য নাটিকার সহিত এই গ্রন্থের কিঞ্চিৎ সাদৃশ্য আছে। পাঠকেরা ইহাকে তাহারি সংশোধন স্বরূপে গ্রহণ করিলে বাধিত হইব।"

পূর্বরচিত সেই নাটকাটি 'নলিনী'। ইহা এক্ষণে অচলিত সংগ্রহের ১ম খণ্ডে স্থান পাইয়াছে।

'নলিনী'র গল্পাংশ এইরূপ।

নীরদ নলিনীকে ভালোবাসিত। বালিকা স্বভাবত চপলা—তখনো তাহায় হৃদয়ে প্রেমোন্মেষ হয় নাই: সে নীরদের ভালোবাসার প্রতিদান দিতে পারে নাই।

নীরদ বিদেশে গিয়া প্রেমময়ী গম্ভীর নীরজাকে বিবাহ করিয়া দেশে আনিল।

ইতিমধ্যে নলিনীর হৃদয়ে প্রেমোন্মেষ হইয়াছে, সে এখন নীরদের বিরহে মৃতপ্রায়।

নীরজা উভয়ের সম্বন্ধ বুঝিতে পারিল। মৃত্যুশয্যায় শুইয়া সে নীরদ ও নলিনীর মিলন করাইয়া দিয়া প্রাণত্যাগ করিল।

দুইটি নাটকের মধ্যে ভাবের ঐক্য আছে বটে। দুটি নাটকেই প্রেমের দুটি করিয়া মূর্তি দেখানো হইয়াছে। প্রেমের একটি রূপ চপল, হাস্যময়, মোহ তাহার প্রধান অঙ্গ। আর একটি মূর্তি গভীর, গম্ভীর, তাহাকে প্রেমের আশ্রয় বলা যাইতে পারে। স্বভাবত মানুষ প্রেমের চপলতায় মুগ্ধ হয়, কিন্তু চপলতা বেশিদিন শান্তি দিতে পারে না, আবার সে অবজ্ঞাত অনাদৃত প্রেমের আশ্রয় স্বরূপে ফিরিয়া যাইতে বাধ্য হয়। প্রেমের মোহভঙ্গ হইলে তবেই প্রেমের প্রকৃত স্বরূপ ধরা পড়ে।

'নলিনী' নাটকে নলিনী প্রেমের চপল মূর্তি। সে নিজেও যেমন হৃদয়ের ইঙ্গিত বুঝিতে পারে নাই, নীরদও তেমনি ভুল

করিয়াছে। গম্ভীর প্রেমময়ী নীরজাকে নীরদ বিবাহ করিল; নীরজা ভগ্নমোহ প্রেমের পরম আশ্রয়।

নীরদ শেষ পর্যন্ত এই আশ্রয়স্বরূপিণীকে ত্যাগ করিয়া নলিনীকে গ্রহণ করিতে বাধ্য হইল, কিন্তু দুঃখভোগের দ্বারা নলিনীও তখন তাহার পূর্ব চপলতা পরিহার করিয়াছে; তখন সে প্রেমের স্বরূপ খানিকটা যেন বুঝিতে পারিয়াছে।

কবি মায়ার খেলাকে নলিনীর সংশোধন স্বরূপে গ্রহণ করিতে বলিয়াছেন। বাস্তবিক মায়ার খেলা নলিনী নাটকের ভাবগত সংশোধন ছাড়া আর কিছু নয়।

নলিনী ১৮৮৪-তে লিখিত; মায়ার খেলা ১৮৮৮-তে। এই চারি বৎসরের অভিজ্ঞতা কবিকে কিয়ৎপরিমাণে প্রেমের স্বরূপ বুঝিতে যেন সাহায্য করিয়াছে, তাহারই ফলে নলিনীর ভাবগত ভ্রান্তি মায়ার খেলায় কথঞ্চিৎ পরিমাণে শোধিত হইয়াছে।

অমর গম্ভীর-প্রকৃতি শান্তাকে অবহেলা করিয়া চপলা প্রমদাকে ভালোবাসিল। কিন্তু ভালোবাসার প্রতিদান না পাইয়া ফিরিয়া আসিয়া সে শান্তাকে আশ্রয় করিল। ইতিমধ্যে প্রমদার প্রেমোন্মেষ ঘটিয়াছে, সে অমরের সন্ধানে যখন আসিয়া উপস্থিত হইল, তখন অমর ও শান্তার মিলনের পরম মুহূর্ত। অমরের মন পুনরায় প্রমদার-জন্য চঞ্চল হইয়া উঠিল, কিন্তু এবারে প্রমদা বুঝিতে পারিয়াছে বাস্তবের সঙ্গে দ্বন্দ্ব করিয়া ফল নাই—সে ফিরিয়া গেল। তখন অমর সঙ্কটে পড়িল, তাহার প্রত্যাখ্যাত প্রেম কে লইবে? শান্তা কি আর গ্রহণ করিবে? কিন্তু শান্তা অতিবড় রিয়ালিস্ট, সে অমরের প্রেম অম্লানচিত্তে গ্রহণ করিল।

মায়ার খেলা নাটিকায় কবি প্রেমকে আশ্রয়ে ফিরাইয়া আনিয়াছেন। নলিনী নাটকেও প্রেম আশ্রয় অবলম্বন করিয়াছিল বটে, কিন্তু বাস্তবের আঘাতে শেষ পর্যন্ত আশ্রয়টাই ভাঙিয়া পড়িল। নীরদ শেষ পর্যন্ত নলিনীর হাতে গিয়া পড়িল। এখানে

নলিনীর প্রতিই অর্থাৎ প্রেমের মোহের প্রতিই যেন কবির অন্তরের আকর্ষণ; নীরজাকে অর্থাৎ প্রেমের আশ্রয়কে বাধ্য হইয়াই যেন আনিয়াছেন এবং প্রথম সুযোগেই মৃত্যুর সুলভ সমাধানের দ্বারা তাহাকে দূর করিয়া দিয়াছেন।

মায়ার খেলাতে এত সহজ সমাধান তিনি গ্রহণ করেন নাই। দুঃখকে বাদ দিয়া প্রেমের কল্পনা তিনি করেন নাই। মায়ার খেলার অবসান প্রেমে, কিন্তু সে প্রেম দুঃখের সঙ্গে জড়িত। শান্তা, অমর প্রমদা কেহই সুখী হইল না, কিন্তু প্রত্যেকেই প্রেমের স্বরূপকে চিনিতে পারিল—ইহা সুখ না হইলেও মহৎ সান্ত্বনা।

এই দুটি নাটকেই দেখা যায় যে, প্রেম সম্বন্ধে রবীন্দ্রনাথের পরিণত ধারণার পূর্বাভাস ফুটিয়া উঠিয়াছে।

প্রথমত, তাঁহার ধারণা এই যে, প্রেমের পরিপূর্ণতার জন্য দুঃখ ও বিরহের প্রয়োজন আছে। এই ভাবটি কবির পরিণত বয়সের নাটক, উপন্যাস, কবিতা ও প্রবন্ধে অবিরল।

মায়ার খেলাতে দেখি—শান্তা অমরকে বলিতেছে—

যদি কেহ নাহি চায়, আমি লইব,
তোমার সকল দুখ আমি সহিব।
আমার হৃদয় মন, সব দিব বিসর্জন,
তোমার হৃদয়-ভার আমি বহিব।
ভুল-ভাঙা দিবালোকে চাহিব তোমার চোখে,
প্রশান্ত মোহের কথা আমি কহিব।

শান্তা যাহা মৃদুভাবে, সমবেদনার সঙ্গে বলিয়াছে, চিত্রাঙ্গদাও ঠিক সেই ভাবটি আত্মপরিচয়ের শেষ মুহূর্তে প্রকাশ করিয়াছে। চিত্রাঙ্গদা সগর্বে, স্বহস্তে মোহযবনিকা অপসারিত করিয়া সাহসের সঙ্গে বাহির হইয়া আসিয়াছে আর শান্তা ঘটনাচক্রে অপসারিত মোহযবনিকার প্রান্তে নীরবে প্রশান্তভাবে আসিয়া দেখা দিয়াছে।

প্রেম সম্বন্ধে রবীন্দ্রনাথের দ্বিতীয় ধারণা এই যে, প্রেমের মোহ

বা রোমান্সের চেয়ে মানুষের পক্ষে প্রেমের আশ্রয়ের প্রয়োজন বেশি। এই ভাবটিও কবির বহু রচনায় আছে।

প্রমদা ও নলিনী প্রেমের মোহ। শান্তা ও নীরজা প্রেমের আশ্রয়; চোখ মুগ্ধ করিবার ক্ষমতা তাহাদের অল্প, কিন্তু জীবন স্নিগ্ধ করিবার ক্ষমতায় তাহারা অসাধারণ।

নলিনী নাটকে নীরজার মৃত্যুতে সেই আশ্রয়ভঙ্গ। মায়ার খেলাতে সেই আশ্রয়ে অমরের প্রত্যাবর্তন। প্রমদা কাঁদিল। তাহার আর উপায় কি? প্রেমের খেলায় "এখন কেহ হাসে, কেহ বসে ফেলে অশ্রুজল।" সুখের জন্য প্রেম নয়, এবং মোহে প্রেমের চূড়ান্ত নয়। "এরা সুখের লাগি চাহে প্রেম, প্রেম মেলে না।"

দুঃখের মিলন টুটিবার নয়।
নাহি আর ভয়, নাহি সংশয়।
নয়ন-সলিলে যে হাসি ফুটে গো.
রয় তাহা রয় চিরদিন রয়।

ইহাই মায়ার খেলার ধুয়া। আবার রবীন্দ্র-প্রেমতত্ত্বের ধুয়াও ইহাই।

রবীন্দ্র-প্রেমতত্ত্ব বলে যে—প্রেমের পূর্ণতার পক্ষে দুঃখের আবশ্যক। প্রেমে মোহ আছে বটে তবে তাহা প্রাথমিক মাত্র, সেই মোহ কাটাইয়া প্রেমের আশ্রয়ে পৌঁছানো দরকার—নতুবা প্রেম চিরস্থায়ী হয় না।

কিন্তু নাট্য, এমনকি গীতিনাট্য হিসাবে মায়ার খেলার অসাধারণত্ব নয়। গান হিসাবেই মায়ার খেলা অদ্বিতীয়। রবীন্দ্রনাথ মায়ার খেলার আগেও গান রচনা করিয়াছেন, কিন্তু মায়ার খেলায় আসিয়া তাঁহার গানের কলম যেন খুলিয়া গিয়াছে; তাহার কারণ, এতদিনে তিনি তাঁহার প্রতিভার অনুকূল জীবনবস্তু খুঁজিয়া পাইয়াছেন। বাল্মীকি-প্রতিভা, কালমৃগয়া tour-de-force' কিন্তু মায়ার খেলাতে রবীন্দ্রনাথের বিশিষ্ট সাঙ্গীতিক প্রতিভার প্রথম ও অসংশয়িত উন্মেষ।

# কাব্যনাট্য

চিত্রাঙ্গদা, বিদায়-অভিশাপ, গান্ধারীর আবেদন, সতী, নরকবাস, কর্ণ-কুন্তী-সংবাদ ও লক্ষ্মীর পরীক্ষাকে কাব্যনাট্য বলা যাইতে পারে। ইহাদের মধ্যে চিত্রাঙ্গদা, সতী ও লক্ষ্মীর পরীক্ষাতে নাটকের গুণ অপরগুলির চেয়ে কিছু বেশি পরিমাণে আছে, কিন্তু তাহা এত যৎসামান্য যে, কাব্যনাট্য পর্যায়ে ফেলিলে ইহাদের মর্যাদাহানির কোনো সম্ভাবনা আছে বলিয়া মনে হয় না।

এগুলিকে কাব্যনাট্য বলিবার তাৎপর্য এই যে, কাহিনী-রীতি এবং নাটকীয় রীতির সমন্বয়ে এগুলি গঠিত। রবীন্দ্র-রচনাবলীর অচলিত সংগ্রহের প্রথম খণ্ডে কবির কৈশোর ও প্রথম যৌবনের রচনা সংগৃহীত হইয়াছে। এই সময়টাকে কবির বাহন-পরীক্ষার যুগ বলা হইয়াছে। তিন শ্রেণীর বাহন লইয়া তিনি পরীক্ষা সুরু করিয়াছিলেন ; কাহিনী—যথা, বনফুল ও কবি-কাহিনী ; নাটক—যথা, রুদ্রচণ্ড ও নলিনী ; আর লিরিক বা গীতিশ্রেণীর কবিতা, যাহার অধিকাংশ স্থান পাইয়াছে শৈশব-সঙ্গীত সংগ্রহে। এই তিন শ্রেণীর বাহনকে মিলাইয়া মিশাইয়া আবার মিশ্রবাহন রচনা করিবার পরীক্ষাও কবি সঙ্গে সঙ্গে করিতেছিলেন ; দৃষ্টান্তচ্ছলে বলা যায় যে, গান ও নাটকের মিশ্রণে রচিত বাল্মীকি-প্রতিভা এবং কালমৃগয়া ; আবার নাটক ও কাহিনীর মিশ্রণে রচিত ভগ্নহৃদয়ের মতো কাব্যনাট্য। ভগ্নহৃদয়ের আকৃতিটা নাটকের হইলেও প্রকৃতিটা কাহিনীকাব্যের। পাছে আকৃতির মোহে পড়িয়া কেহ ইহাকে নাটক মনে করে তাই কবিকে ভূমিকায় বলিতে হইয়াছে যে "এই কাব্যটিকে কেহ যেন নাটক না মনে করেন।" ইহা বস্তুত কাব্য এবং কাহিনীকাব্য ; কবিকাহিনী ও বনফুলের সহিত প্রকৃতিগত ঐক্য তাহার, যদিচ আকৃতিতে নাটকীয় লক্ষণ দিবার চেষ্টা হইয়াছে।

বর্তমান অধ্যায়ের কাব্যনাট্যগুলির আলোচনায় 'ভগ্নহৃদয়'-এর

বিশেষ প্রয়োজন আছে, কারণ এগুলি ভগ্নহৃদয়ের মিশ্ররীতির পরীক্ষার পরীক্ষোত্তীর্ণ ফল। রবীন্দ্রনাথ পরবর্তী কালে নাটক লিখিয়াছেন, কিন্তু দীর্ঘাকারের কাহিনীকাব্য আর লেখেন নাই, বনফুল এবং কবিকাহিনীর ধারা পরিত্যক্ত, কিন্তু একেবারে পরিত্যক্ত একথা বলা উচিত হইবে না, যেহেতু কাব্যনাট্যপর্যায়ে কাহিনী-কাব্যের মিলন রহিয়া গিয়াছে। কাব্যনাট্য কাহিনী ও নাটকের মিশ্ররীতির রচনা।

এই মিশ্ররীতিই রবীন্দ্রনাট্যপ্রতিভার যথার্থ বাহন, সেই কারণে বর্তমান আলোচ্য কাব্যনাট্যগুলিকে রবীন্দ্রনাট্যপ্রবাহের শ্রেষ্ঠফল বলা যাইতে পারে। এই মিশ্ররীতিতে নাট্যকারের দায়িত্ব লঘু, অথচ কবির কৃতিত্বপ্রকাশের অবকাশ প্রচুর, ফলে রবীন্দ্রনাথের কবিপ্রতিভা এখানে আপনার পক্ষ মেলিবার সুযোগ পাইয়াছে।

এই প্রসঙ্গে একটি কথা স্মরণ রাখা কর্তব্য। রবীন্দ্রনাথ কখনোই বিশুদ্ধ নাটকীয় কৌশলকে সম্পূর্ণভাবে আয়ত্ত করিতে পারেন নাই। নাটকের মূল রহস্য এই যে, নাট্যকারকে একই সঙ্গে নাটকের পাত্রপাত্রীর গভীরতার মধ্যে তলাইয়া যাইতে হইবে আবার সেই সঙ্গে সমস্ত ঘটনাটিকে অনিবার্য পরিণামের দিকে দুর্নিবার বেগে অগ্রসর করিয়া দিতে হইবে। গতির এই দ্বিত্ব গভীরতামুখী ও পরিণামমুখী, শ্রেষ্ঠ নাটকের লক্ষণ। রবীন্দ্রনাথ একই সময়ে এই দুই গতিকে কার্যকরী করিয়া তুলিতে পারেন না, অন্তত সম্পূর্ণভাবে, সুনিপুণভাবে পারেন না। তাঁহার প্রতিভার স্বাভাবিক প্রবণতা অন্তর্মুখী, পাত্রপাত্রীর মনের গভীরতার দিকে তাঁহার ঝোঁক বেশি; নাটকীয় পরিণামমুখী সক্রিয় সচলতার প্রতি তাহার একটা অবহেলার ভাব আছে। কাজেই বিশুদ্ধ নাটকে এই দ্বিত্বগতির বিপরীতমুখী প্রেরণায় তাঁহার প্রতিভা যেন আংশিক বাধাগ্রস্ত; কখনো কখনো আলৌকিক শক্তির সাহায্যে কতক-

পরিমাণে তিনি সফলতা লাভ করিয়াছেন, যেমন রাজা ও রাণীতে, মালিনীতে ও বিসর্জনে।

কিন্তু এই কাব্যনাট্যগুলির সুবিধা এই যে, ইহাতে পরিণামের অনিবার্য আহ্বান নাই; কেবল পাত্রপাত্রীর মানসিক গভীরতার বিশ্লেষণের সুযোগ আছে; পরিণামের তাগিদে বিশ্লেষণের বোঝা ঝাড়িয়া ফেলিয়া ছুটিবার প্রয়োজন ইহাতে নাই; রহিয়া বসিয়া গভীরতার মধ্যে তলাইয়া যাইবার ইহাতে প্রশস্ত অবকাশ। এই কাব্যনাট্যের বিষয়বস্তু ঘটনার সমগ্রতা নয়, ঘটনার এক-একটি খণ্ড, পঞ্চাঙ্ক নাটকের ইহা যেন পঞ্চম অঙ্কটি।

এই কাব্যনাট্যগুলিতে, অধিকাংশ ক্ষেত্রেই, কিছুই ঘটিতেছে না; যাহা ঘটিবার তাহা পূর্বেই ঘটিয়াছে; এখন সেইসব ঘটনার বিচার-বিশ্লেষণ, এখন কেবল অনুতাপ ও পরিতাপ, আবেদন-নিবেদন ও আত্মসংবেদনের সুযোগ মাত্র আছে।

এই কাব্যনাট্যগুলির মধ্যে চিত্রাঙ্গদা লিখিত হয় সকলের আগে আর কর্ণ-কুন্তী-সংবাদ সকলের শেষে; প্রথমটি ১৮৯২-এ, শেষতমটি ১৯০০-তে; প্রথম ও শেষটির মধ্যে আট বৎসরের ব্যবধান থাকিলেও দেখা যাইবে মূলভাবের অসাধারণ ঐক্য। আর শুধু তাহাই নয়, ইহাতে ধর্মের যে আদর্শ, সামাজিক গুণের যে আদর্শ কবি স্থাপিত করিয়াছেন, ইহাদের পূর্ববর্তী ও পরবর্তী কালেও সেইসব আদর্শ স্বীকৃত হইয়া আসিয়াছে।

কবির জীবনের একটা পর্বকে প্রাচীন ভারতে মানসভ্রমণের পর্ব বলা হইয়াছে। কল্পনায় প্রাচীন ভারতের সৌন্দর্যলোকের বার্তা; নৈবেদ্য প্রাচীন ভারতের অধ্যাত্মলোকের বার্তাবাহী আর কথা ও কাহিনী প্রাচীন ভারতের ঐতিহাসিক মহত্ত্বের বার্তাবহনকারী। আলোচ্য কাব্যনাট্যগুলিকে, বিশেষভাবে গান্ধারীর আবেদন, সতী, নরকবাস, কর্ণ-কুন্তী-সংবাদকে এই পর্বের অনুগত করিয়া দেখিতে হইবে; এইগুলিতেও প্রাচীন ভারতের আদর্শের মহত্ত্বকে স্থাপিত

করিবার সেই একই চেষ্টা। চিত্রাঙ্গদা ও বিদায়অভিশাপ রচনাকাল হিসাবে কিছু দূরস্থ বটে কিন্তু মূলভাবের অসঙ্গতি ঘটে নাই। চিত্রাঙ্গদা ও বিদায়-অভিশাপের সচেতন সৌন্দর্যলোক কল্পনা কাব্যের প্রেরণার অনুবর্তী। আর গান্ধারীর আবেদন, সতী, নরকবাস ও কর্ণ-কুন্তী-সংবাদের বিরলসৌন্দর্য, অন্তর্মহৎ গম্ভীর আদর্শ নৈবেদ্য কাব্যের অনুষঙ্গ।

## বিদায়-অভিশাপ

"দেবগণ কর্তৃক আদিষ্ট হইয়া বৃহস্পতিপুত্র কচ দৈত্যগুরু শুক্রাচার্যের নিকট হইতে সঞ্জীবনী বিদ্যা শিখিবার নিমিত্ত তৎসমীপে গমন করেন। সেখানে সহস্র বৎসর অতিবাহন করিয়া এবং নৃত্যগীতবাদ্য দ্বারা শুক্রদুহিতা দেবযানীর মনোরঞ্জনপূর্বক সিদ্ধকাম হইয়া কচ দেবলোকে প্রত্যাগমন করেন। দেবযানীর নিকট হইতে বিদায়কালীন ব্যাপার পরে বিবৃত হইতেছে।"

কবির পঞ্চভূত গ্রন্থের 'কাব্যের তাৎপর্য' অংশে বিদায়-অভিশাপ সম্বন্ধে আলোচনা ও প্রত্যালোচনা আছে। তন্মধ্যে শ্রীমতী স্রোতস্বিনী যাহা বলিয়াছেন তাহাই অনুধাবনযোগ্য। "কচদেবযানী-সংবাদেও মানবহৃদয়ের এক অতি চিরন্তন এবং সাধারণ বিষাদকাহিনী বিবৃত আছে, সেটাকে যাঁহারা অকিঞ্চিৎকর জ্ঞান করেন এবং বিশেষ তত্ত্বকেই প্রাধান্য দেন তাঁহারা কাব্যরসের অধিকারী নহেন।"

সহস্র বৎসরের শেষে বেদনায় রক্তাভ বিদায়ের সূর্যাস্তের পরমক্ষণটি সমাগত। যাহা ঘটিবার তাহা ঐ হাজার বছরে ঘটিয়া গিয়াছে, এখন আর কোনো ঘটনা নাই, কেবল ভাবনা আছে, গত হাজার বছরের ভাবের শেষতম অনুবর্তন।

দেবযানী অত্যন্ত সুকৌশলে সুনিপুণভাবে ধীরে ধীরে হাজার বছরের সহস্রস্মৃতির বীণায় আঘাত করিয়া কচের মনে বাঞ্ছিত সুরটি

ধ্বনিত করিয়া তুলিতে চায়। সে নিজের হৃদয়গ্রন্থটির পাতার পর পাতা উল্টাইয়া অন্তরতম অধ্যায়টি কচের সম্মুখে উদ্‌ঘাটিত করিয়া দিল ; কিন্তু কচ কি তাহাকে ভালোবাসে ? হায়, মুগ্ধ রমণী কেমন করিয়া বুঝিবে কাহার অন্তর আজ বিদ্রাবিত করিয়া বিদায়ের সূর্যাস্ত এমন পরম মনোহর হইয়া উঠিয়াছে ?

কচ

আর যাহা আছে তাহা প্রকাশের নয়
সখি ! বহে যাহা মর্ম্মমাঝে রক্তময়
বাহিরে তা কেমনে দেখাব ?

কর্তব্যনিষ্ঠ পুরুষের পক্ষে মর্মকথা প্রকাশ সহজ নয়, মর্মপথ অনুসরণ আরো কঠিন। বিদায়-অভিশাপের ইহাই ট্র্যাজেডি। দেবযানী স্বাধীন, কচ কর্তব্যপাশে আবদ্ধ। দেবযানী প্রণয়ৈকসত্তা, কচ প্রেম ও কর্তব্যের মধ্যে দ্বিধাগ্রস্ত। এ দুয়ের মধ্যে যদি কোনোটাকে ত্যাগ করিতে হয় তবে পৌরুষগর্বী পুরুষকে প্রণয়িনীকেই ত্যাগ করিতে হয়। দেবযানী কচকে অভিশাপ দিয়াছে যে, সে সঞ্জীবনী-বিদ্যা শিখাইতে পারিবে, প্রয়োগ করিতে পারিবে না ; কিন্তু এ অভিসম্পাতের কোনো প্রয়োজন ছিল না। সঞ্জীবনীবিদ্যা যদি নবজীবনলাভের বিদ্যা হয়, জীবনের আনন্দকে পুনরায় লাভের বিদ্যা হয়, কচ কি আর স্বর্গে ফিরিয়া গিয়া আনন্দ লাভ করিতে পারিবে ? তাহার যে জীবনটা এখানে তপোবনতরুতলে ছায়ার চেয়েও ম্লান হইয়া পড়িয়া রহিল তাহাকে কচ কি আর সঞ্জীবিত করিয়া তুলিতে সমর্থ হইবে ? বিরহবেদনায় ভস্মীকৃত জীবনকে আর কি সে আনন্দলোকে বাঁচাইয়া তুলিতে পারিবে ? নিজের হৃদয়ের প্রতি নিজের আয়ত্ত বিদ্যা প্রয়োগের ক্ষমতা আর তাহার রহিল না। এত দুঃখ সত্ত্বেও তাহার সান্ত্বনার স্থল থাকিত যদি দেবযানী তাহার মর্ম দেখিতে পাইত ; সে দেবযানীর হৃদয় দেখিয়া গেল, কিন্তু নিজের হৃদয় দেখাইতে পারিল কই !

এই বেদনাই এ কাব্যের মৌলিক রস। ব্যর্থ প্রেম নয়, কারণ এ প্রেমে ব্যর্থতা নাই; পরস্পরের প্রতি ভালোবাসা আছে, কিন্তু ভালোবাসা থাকা সত্ত্বেও তাহারা পরস্পরকে বুঝিতে পারিতেছে না —ইহাই কাব্যের মৌলিক বেদনা; ইহা বোধকরি ব্যর্থ প্রেমের চেয়েও মর্মান্তিক। ব্যর্থপ্রেমে ফিরিবার পথটাই রুদ্ধ; এখানে পথ আছে, আকর্ষণ আছে, কিন্তু ফিরিবার উপায় চিরকালের জন্য বিঘ্নিত।

কচ ও দেবযানীর সংলাপের মধ্য দিয়া প্রেমোন্মেষের বিশ্লেষণে কবি অসাধারণ কৃতিত্ব দেখাইয়াছেন। প্রাথমিক পরিচয়ের বিষয় হইতে আরম্ভ করিয়া প্রাত্যহিক খুঁটিনাটির সূত্র ধরিয়া হৃদয়ের জটিল গোলকধাঁধার মধ্যে চলিতে চলিতে হঠাৎ এক জায়গায় কচের বিদীর্ণ হৃদয়ের ফাটলে আশার আলোকরেখা দেখিয়া দিব্য স্পর্ধার সঙ্গে দেবযানী বলিয়া উঠিয়াছে—

ধরা পড়িয়াছ বন্ধু, বন্দী তুমি তাই
মোর কাছে। এ বন্ধন নারিবে কাটিতে।
ইন্দ্র আর তব ইন্দ্র নহে।

প্রণয়স্পর্ধার এই পরম মুহূর্তে দেবযানী স্বয়ং ইন্দ্রের প্রতিদ্বন্দ্বিনী হইয়া উঠিয়াছে; সামান্য মানব সমালোচকের হাতের কলম 'মন্ত্রশান্ত ভুজঙ্গের মতো' তাহার পায়ের কাছে মূঢ় বিস্ময়ে মাথা নত করিয়া পড়িয়া থাকে; আপন কর্তব্য ভুলিয়া যায়।

শ্লেষচতুরা দেবযানী প্রথমে স্বর্গের ঐশ্বর্য ও মর্ত্যের দীনতা, সুর-ললনাদের সৌন্দর্য মর্ত্যবাসিনীদের রূপহীনতা, কচের জন্য স্বর্গে যে গৌরব অপেক্ষা করিয়া আছে ও এখানকার তপোবনের অত্যন্ত অকিঞ্চিৎকরতার মধ্য দ্বন্দ্ব দেখাইয়া কচের প্রেমপ্রবৃত্তিকে জাগাইয়া তুলিতে চেষ্টা করিয়াছে। কিন্তু কচ কর্তব্যে অটল। সে বলিল—

সুকল্যাণ হাসে
প্রসন্ন বিদায় আজি দিতে হবে দাসে।

দেবযানী

হাসি ?   হায় সখা, এ তো স্বর্গপুরী নয় !
পুষ্পে কীটসম হেথা তৃষ্ণা জেগে রয়
মর্মমাঝে, বাঞ্ছা ঘুরে বাঞ্ছিতেরে ঘিরে,
লাঞ্ছিত ভ্রমর যথা বারম্বার ফিরে
মুদ্রিত পদ্মের কাছে।   হেথা সুখ গেলে
স্মৃতি একাকিনী বসি দীর্ঘশ্বাস ফেলে
শূন্য গৃহে ; হেথায় সুলভ নহে হাসি।

স্বর্গে কান্না আছে ছায়া নাই ; সুখ আছে কিন্তু সুখের স্মৃতি থাকে না। মর্ত্যের নিয়ম আর এক রকম।

ইহাতেও যখন কচের গাম্ভীর্য টলিল না, তখন দেবযানী পারিপার্শ্বিকের তারে আঘাত করিয়া কচের মনে বাঞ্ছিত সুর ধ্বনিত করিতে চেষ্টা করিল। এই সেই "সুন্দরী অরণ্যভূমি" যে "সহস্র-বৎসর বল্লভ ছায়া" দিয়াছে ; "এই সেই বটতল, যেথা তুমি প্রতি-দিবসেই গোধন চরাতে" আসিয়া ঘুমাইয়া পড়িতে ; আর এই সেই সেই কামধেনুটি স্বর্গপুরীর স্বাদ যাহার দুগ্ধে ; আর ওই আমাদের "কলস্বনা স্রোতস্বিনী বেণুমতী" :

হায় বন্ধু, এ প্রবাসে
আর কোনো সহচরী ছিল তব পাশে,
পরগৃহদুঃখবাস ভুলাবার তরে
যত্ন তার ছিল মনে রাত্রি দিন ধরে ;
হায় রে দুরাশা !

কচ কি তাহাকে ভুলিতে পারে ? সে যে নবজীবনের উষার মতো একদিন তাহার জীবনশৈলের শৃঙ্গে দেখা দিয়াছিল ! তাহার স্মৃতি চিরদিনের জন্য কচের মর্ম-গ্রন্থিতে গাঁথা হইয়া গিয়াছে।

প্রকৃতির ধাপে ধাপে উঠিয়া মানুষের দ্বারে পৌঁছানো রবীন্দ্র-কাব্যের প্রথমার্ধের রীতি ; দ্বিতীয়ার্ধে মানুষের ধাপে ধাপে উঠিয়া

তিনি প্রকৃতির দ্বারে পৌঁছিয়াছেন; এইভাবে জীবনচক্রের মধ্য দিয়া রবীন্দ্রকাব্যে প্রকৃতি ও মানুষের মালা-বদল সম্পূর্ণ হইয়া দুইটি সত্তা দিক্‌মালাবলয়ে অখণ্ডভাবে বিধৃত হইয়াছে।

প্রেমস্পর্ধায় দেবযানী এমন মহীয়সী হইয়া উঠিয়াছে যে, সে নিজেকে সঞ্জীবনী বিদ্যার প্রতিদ্বন্দ্বিনীরূপে কচের সম্মুখে উপস্থাপিত করিয়াছে। আজ তাহার সিদ্ধিলাভের চরমক্ষণে সঞ্জীবনী বিদ্যা ও দেবযানী প্রার্থিনীরূপে সমাগত।

আজ মোরা দোঁহে এক দিনে
আসিয়াছি ধরা দিতে। লহ সখা চিনে
যারে চাও। বল যদি সরল সাহসে
বিদ্যায় নাহিক সুখ, নাহি সুখ যশে,
দেবযানী, তুমি শুধু সিদ্ধি মূর্তিমতী,
তোমারেই করিনু বরণ—নাহি ক্ষতি,
নাহি কোনো লজ্জা তাহে; রমণীর মন
সহস্র বর্ষেরই সখা সাধনার ধন।

দেবযানী বলিল—কচ তাহাকে খুশি করিয়া পিতার কাছে বিদ্যা লাভ করিবার উপায় খুঁজিয়াছিল, দীর্ঘকাল ধরিয়া সে দেবযানীকে প্রতারণা করিয়াছে।

কচ বলিল, সে প্রতারণা করে নাই—আর
ভালোবাসি কি না আজ
সে তর্কে কী ফল। আমার যা আছে কাজ
সে আমি সাধিব। স্বর্গ আর স্বর্গ ব'লে
যদি মনে নাহি লাগে, দূর বনতলে
যদি ঘুরে মরে চিত্ত বিদ্ধ মৃগসম,
চিরতৃষ্ণা লেগে থাকে দগ্ধ প্রাণে মম
সর্বকার্য মাঝে—তবু চলে যেতে হবে
সুখশূন্য সেই স্বর্গধামে।

প্রেমৈকসত্তা দেবযানী ত্যাগের এ মহিমা বুঝিতে পারিবে না— তাহার কুলিশকঠোর নারীচিত্তে ত্যাগের স্থান নাই, ক্ষমার স্থান নাই। প্রস্থাননিষ্ঠ কচকে সে এই বলিয়া অভিশাপ দিল যে, সে সঞ্জীবনী-বিদ্যা কেবল শিখাইতে পারিবে, নিজে কখনো প্রয়োগ করিতে সমর্থ হইবে না।

কিন্তু দেখা গেল প্রেমতপস্বী কচ অনায়াসে বিদায়-মুহূর্তের সমস্ত গ্লানিকে মুছিয়া দিয়া দেবযানীকে আশীর্বাদ করিল—

আমি বর দিনু দেবী, তুমি সুখী হবে।
ভুলে যাবে সর্ব গ্লানি বিপুল গৌরবে।

দেবযানীই সুখী—তাহার সহস্রস্মৃতির কাঁটার উপরে আশীর্বাদের তিরস্করণী ঝরিয়া পাড়ল আর হতভাগ্য কচ অন্তরে নিদারুণ ব্যর্থতা ও বাহিরে সার্থক সিদ্ধি বহন করিয়া প্রতীক্ষমান স্বর্গলোকে ফিরিয়া চলিল: আপনাকে ছাড়া আর সকলকেই সঞ্জীবিত করিবার ক্ষমতা সে আজ লাভ করিয়াছে। প্রাণকে সঞ্জীবিত করিবার বিদ্যা সে শিখিয়াছে বটে, কিন্তু হৃদয়কে সঞ্জীবিত করিবার বিদ্যা সে শিখিতে পারিল কই? দৈত্যরা বহুবার তাহাকে বধ করিয়াছে, দেবযানীর আগ্রহে দৈত্যগুরু প্রত্যেকবার তাহাকে জীবিত করিয়া তুলিয়াছেন। কিন্তু অদৃষ্টের পরিহাস এই যে, আজ বিদায়ের সময়ে সে অন্তরে মূর্ছিত হৃদয়কে বহন করিয়া প্রস্থান করিতে বাধ্য হইল, তাহার আয়ত্ত বিদ্যায় তাহা সঞ্জীবিত হইবার নয়। যে পরম স্পর্শে তাহার হৃদয় সঞ্জীবিত হইতে পারিত, কর্তব্যের অনুরোধে, পৌরুষ-গর্বী কচ স্বেচ্ছায় তাহাকে পরিত্যাগ করিয়া চলিয়া গেল।

## গান্ধারীর আবেদন

গান্ধারীর আবেদন যদি কাব্যমাত্র হইত, গান্ধারী ছাড়া অপর কোনো চরিত্র যদি ইহাতে না থাকিত, তবে ইহার যে-রস হইত, নাটক হওয়াতে সে-রসের পরিবর্তন ঘটিয়াছে। এই কাব্যনাট্যে

গান্ধারীর চরিত্র প্রধান হইলেও, ধৃতরাষ্ট্রই অপেক্ষাকৃত অপ্রধান হইলেও সে-ই ইহার নায়ক হইয়া উঠিয়াছে। কবির হয়ত ইচ্ছা ছিল গান্ধারী পাঠকের সমবেদনাকে সবচেয়ে বেশি করিয়া আকর্ষণ করুক, কিন্তু কার্যত তাহা হয় নাই; ধৃতরাষ্ট্র পাঠকের সমবেদনার সকলের চেয়ে বড় অংশীদার। এমন হইবার কারণ ধৃতরাষ্ট্র-চরিত্রে ট্র্যাজেডির দ্বন্দ্বজাত বেদনা আছে, গান্ধারীচরিত্রে তাহা নাই। রাজমাতার হৃদয়ে পুত্রদের পাপাচারজনিত মাতৃগর্বনাশী গ্লানি আছে, পুত্রত্যাগের দুঃখ আছে, কিন্তু ধর্মত্যাগের মহত্তর দুঃখ নাই। 'অন্তরে বাহিরে অন্ধ' ধৃতরাষ্ট্রের চরিত্রে পুত্রের জন্য ধর্মত্যাগের দুঃখ আছে; ধর্মত্যাগের জন্য গ্লানি আছে: এই দুঃখের বেদনাই তাহার শুভ্রশীর্ষে ট্র্যাজেডির আগ্নেয় কিরীট পরাইয়া দিয়াছে।

এই বিরাট পুরুষের চরিত্র ছাড়া আলোচ্য কাব্যে আর কোনো অন্তর্দ্বন্দ্ববিদীর্ণ চরিত্র নাই। গান্ধারীচরিত্রে সত্যকার দ্বন্দ্ব নাই, পুত্র ও ধর্মের মধ্যে কে রক্ষণীয় সে বিষয়ে তাহার কোনো ভ্রান্তি নাই; দুর্যোধনও সুনির্দিষ্ট পথের যাত্রী, রাজধর্ম ও লোকধর্মের মধ্যে কোন্ পথ অনুসরণীয়, সে বিষয়ে তাহার মনে কোনো প্রশ্ন নাই; কেবল অন্ধ পিতা উদ্যতদণ্ড বিধাতার পতনোন্মুখ গদার তলে বসিয়া স্বহস্তে পাপের সেতুবন্ধ ভাঙিয়া দিয়াছেন, তিনি বেশ জানেন তাঁহার কার্যের ফলে পুত্রকলত্র, রাজ্যসম্পদ, পুরাতন কুরুবংশ অচিরকালের মধ্যে রসাতলের মুখে ভাসিয়া যাইবে, কিন্তু যতক্ষণ না যায়—

ততক্ষণ পিতৃস্নেহে কোরো না সংশয়,
আলিঙ্গন কোরো না শিথিল, ততক্ষণ
দ্রুতহস্তে লুটি লও সর্ব স্বার্থধন;
হও জয়ী, হও সুখী, হও তুমি রাজা
একেশ্বর।—ওরে, তোরা জয়বাদ্য বাজা।
জয়ধ্বজা তোল্ শূন্যে। আজি জয়োৎসবে
ন্যায় ধর্ম বন্ধু ভ্রাতা কেহ নাহি রবে,

না রবে বিদুর ভীষ্ম, না রবে সঞ্জয়,
নাহি রবে লোকনিন্দা, লোকলজ্জা ভয়,
কুরুবংশরাজলক্ষ্মী নাহি রবে আর—
শুধু রবে অন্ধ পিতা, অন্ধ পুত্র তার,
আর কালান্তক যম, শুধু পিতৃস্নেহ
আর বিধাতার শাপ—আর নহে কেহ।

গান্ধারীর আবেদনের সার্থকতার পক্ষে নাটকটির অন্যান্য চরিত্র অবান্তর। গান্ধারীর আবেদন প্রথমে রাজার কাছে, অবশেষে ভগবানের কাছে। ধৃতরাষ্ট্রের প্রস্থানের পরে গান্ধারীর উক্তিগুলিই তাহার মনোভাব প্রকাশের পক্ষে যথেষ্ট; বরঞ্চ ইহা নাট্যাকারে গ্রথিত না হইয়া একভাষণ কাব্যাকারে লিখিত হইলে সমস্ত বক্তব্য ঠাসবুনানিতে জমিয়া উঠিয়া যেন গভীরতর রসের সঞ্চার করিত; নাট্যাকারে লিখিত হওয়াতে পাত্রপাত্রীর সংলাপের ফাঁকে ফাঁকে যেন অনেকটা রস গলিয়া গিয়াছে, পাঠকের পাতে পড়ে নাই। সতী ও লক্ষ্মীর পরীক্ষা ছাড়া এই পর্যায়ের সমস্ত কাব্যনাট্য সম্বন্ধেই ইহা সত্য।

এইরূপ হওয়াতে গান্ধারীর আবেদনের যে ক্ষতিই হোক বাংলা সাহিত্য সমৃদ্ধতর হইয়া উঠিয়াছে। আমরা পৌরুষদর্পী স্বৈরশাসক দুর্যোধনকে পাইয়াছি। ধৃতরাষ্ট্র-চরিত্রের পতনোন্মুখ বিরাট অট্টালিকাকে পাইয়াছি; ভানুমতীর স্বল্পায়ত চরিত্রে দুর্যোধনের যোগ্য সহধর্মিণীকে পাইয়াছি; গান্ধারীর আবেদনের রচনারীতির কাল্পনিক ক্ষতির তুলনায়—এই তিনটি চরিত্র যথেষ্ট লাভ; দুঃখ করিবার কারণ নাই।

কপটদ্যুতে পরাজিত হইয়া পাণ্ডবেরা বনগমন করিতে উদ্যত হইলে গান্ধারী পাপাচারী পুত্রদের নির্বাসনের আদেশের জন্য ধৃতরাষ্ট্রের নিকট আবেদন করিতে আসিয়াছেন। দুর্যোধন গান্ধারীকে ভয় করে; পিতার অন্ধ স্নেহের উপরেই তাহার যাহা কিছু ভরসা; সে গান্ধারীর আগমনবার্তা শুনিবামাত্র প্রস্থান করিল।

ন্যায়ধর্ম-রক্ষার জন্য পুত্রকে নির্বাসিত করিবার আবেদন গান্ধারীর।

তুমি রাজা, রাজ-অধিরাজ,
বিধাতার বামহস্ত ; ধর্মরক্ষা-কাজ
তোমা 'পরে সমর্পিত।

কিন্তু ধৃতরাষ্ট্রের সঙ্গে কথা বলিয়া তিনি বুঝিতে পারিলেন তাঁহার আবেদন সফল হইবার নয়, তখন তিনি বিধাতর নিকটে দণ্ডের জন্য আবেদন করিলেন।

হে আমার
অশান্ত হৃদয়, স্থির হও। নতশিরে
প্রতীক্ষা করিয়া থাকো বিধির বিধিরে
ধৈর্য ধরি।

বিধাতার দণ্ড যখন পড়িবে তখন যে কেবল দুর্যোধন শাসিত হইবে এমন নয়, পাপী, পাপের ফলভাগী, পাপকে যাহারা বাধা দেয় নাই, যাহারা অলসভাবে স্বীকার করিয়া লইয়াছে, সকলকে পিষ্ট করিয়া বিধাতার উদ্যত গদা আসিয়া পড়িবে।

তার পরে যবে
গগনে উড়িবে ধূলি, কাঁপিবে ধরণী,
সহসা উঠিবে শূন্যে ক্রন্দনের ধ্বনি—
হায় হায় হা রমণী, হায় রে অনাথা,
হায় হায় বীর-বধূ, হায় বীর-মাতা,
হায় হায় হাহাকার—তখন সুধীরে
ধূলায় পড়িস্ লুটি অবনত শিরে
মুদিয়া নয়ন। তার পরে নমো নমঃ
সুনিশ্চিত পরিণাম, নির্বাক নির্মম
দারুণ করুণ শান্তি ; নমো নমো নমঃ
কল্যাণ কঠোর কান্ত, ক্ষমা স্নিগ্ধতম।

নমো নমো বিদ্বেষের ভীষণা নির্বৃতি।
শ্মশানের ভস্মমাখা পরমা নিষ্কৃতি।

গান্ধারী নিশ্চিতভাবে জানে যে, তাহার আবেদনের ইহাই পরিণাম; এখন এই পরিণামের জন্য 'ছিন্নসিক্ত হৃৎপিণ্ডের রক্ত শতদলে' অর্ঘ্য রচনা করিয়া এই 'দারুণ করুণ শান্তি'র জন্য অপেক্ষা করিয়া থাকাই একমাত্র কর্তব্য; গান্ধারী সেই লগ্নের জন্য নিজেকে প্রস্তুত করিয়াছে, ভানুমতীকেও প্রস্তুত হইতে উপদেশ করিয়াছে।

এখানে একটি বিষয়ের উল্লেখ করা যাইতে পারে—পরে তাহার বিস্তৃত আলোচনা করিলেই চলিবে। রবীন্দ্রনাথের মতে ধর্মই একমাত্র বস্তু যাহা রক্ষণীয়। রাষ্ট্রনীতির ক্ষেত্রে এই বস্তুর নাম ন্যায়ধর্ম; ন্যায়রক্ষা ধর্মরক্ষারই অঙ্গ; আর এই ন্যায়ধর্ম রক্ষার ভার রাজার উপরে, কারণ রাজা 'বিধাতার বামহস্ত', ধর্মরক্ষা-কাজ তাঁহার উপরে সমর্পিত। ন্যায়রক্ষা যে কেবল রাজনীতির সুবিধার জন্যই প্রয়োজন একথা রবীন্দ্রনাথ কখনো স্বীকার করেন না; ন্যায়রক্ষা ধর্মরক্ষার অঙ্গ বলিয়াই তাহা পালনীয়, আর রাজার উপরে সেই ভার বলিয়া রাজা সামাজিক কাঠামোর অপরিহার্য অংশ। সমস্ত সামাজিক গুণের মধ্যে ন্যায়কেই রবীন্দ্রনাথ শ্রেষ্ঠ বলিয়া মনে করেন; বিধাতা যে কেবল ন্যায়ের চরম রক্ষক তাহা নয়, তিনি স্বয়ং ন্যায়মূর্তি; বিধাতার পরেই নৃপতি, তিনি সংসারে বিধাতার প্রতিনিধি।

কাব্যে ও উপন্যাসে আদর্শচরিত্র আঁকিবার অভ্যাস রবীন্দ্রনাথের আছে। আদর্শচরিত্র ব্যক্তি সুখদুঃখের অতীত; তাহার প্রতি পাঠকের প্রশংসমান মনোভাব, একাত্মতার নয়; সে পাঠকের চেয়ে উচ্চতর শ্রেণীর ব্যক্তি; সত্যকথা বলিতে কি, সাহিত্যে আদর্শচরিত্র অঙ্কনের স্থান আছে কি না সে বিষয়েও তর্ক চলিতে পারে।

আদর্শমাতা গান্ধারী ও আনন্দময়ী; আদর্শপিতা পরেশবাবু; আদর্শভ্রাতা গোবিন্দমাণিক্য; আদর্শস্বামী নিখিলেশ; আদর্শবন্ধু দেবদত্ত, আর আদর্শমানুষ রামচন্দ্র (ভাষা ও ছন্দ)।

এই আদর্শরমণী গান্ধারীর প্রতি যে-একাত্মতার ভাব অনুভব করি না ( গান্ধারীর তাহাতে প্রয়োজনও নাই ), অন্তরে বাহিরে অন্ধ ধৃতরাষ্ট্রের প্রতি তাহা করি। আসন্ন বিপদের দিনে যে তাহাকে একান্ত আপন বলিয়া আশ্রয় করিয়াছে সেই পুত্রকে পরিত্যাগ করিয়া ধর্মরক্ষা করিতে ধৃতরাষ্ট্র চাহেন না।

পাপী পুত্র ত্যাজ্য বিধাতার,
তাই তারে ত্যজিতে না পারি, আমি তার
একমাত্র ; উন্মত্ত তরঙ্গ-মাঝখানে
যে পুত্র সঁপেছে অঙ্গ তারে কোন্ প্রাণে
ছাড়ি যাব। উদ্ধারের আশা ত্যাগ করি
তবু তারে প্রাণপণে বক্ষ চাপি ধরি,
তারি সাথে এক পাপে ঝাঁপ দিয়া পড়ি,
এক বিনাশের তলে তলাইয়া মরি
অকাতরে, অংশ লই তার দুর্মতির,
অর্ধফল ভোগ করি তার দুর্গতির,
সেই তো সান্ত্বনা মোর। এখন তো আর
বিচারের কাল নাই, নাই প্রতিকার,
নাই পথ, ঘটেছে যা ছিল ঘটিবার,
ফলিবে যা ফলিবার আছে।

ইহাই ধৃতরাষ্ট্রের শেষ কথা। গান্ধারীর দৃপ্তদৃষ্টির অদৃশ্য আঘাত সহ্য করিতে না পারিয়া অন্ধ, অসহায়, নিঃসঙ্গ বৃদ্ধ পিতার স্খলিতগাত-প্রস্থান পাঠকের সমবেদনার শেষ গণ্ডুষটি পর্যন্ত টানিয়া লয়।

সুস্থ মস্তিষ্কে বিচার করিলে দুর্যোধনের যুক্তির ফাঁকি ধরা অসম্ভব নয়, তাহার রাজনীতির চাল যে সর্বনাশা তাহাও বোঝা যায়, দুর্যোধনের ঈপ্সিত পথ যে সাম্রাজ্যের ভগ্নস্তূপের অর্ধ্ব-শিলাখণ্ডের দ্বারা চিহ্নিত তাহাও পরিজ্ঞাত ; কিন্তু তাহার ব্যক্তিত্বে, দম্ভোক্তিতে

কি-একটা অদৃশ্য সুরাসম আকর্ষণ আছে ক্ষণকালের জন্য পাঠককে যাহা আত্মবিস্মৃত করিয়া দেয়। ব্যক্তিত্বের চৌম্বক শক্তির উপরেই স্বৈর-শাসকদের ক্ষমতা প্রতিষ্ঠিত। শাসন করিবার জন্যই তাহার জন্ম, তাহার ক্ষুদ্রতম কথাটিও প্রজাদের পক্ষে অনুশাসন, যতদিন জীবিত থাকিবে তাহার থামিবার উপায় নাই—আগাইয়া যাইতেই হইবে—আর তাহার পতনের ভৈরবরবের তাল পতন ধ্বনিতে দিগ্‌গজগণ যেন চমকিত হইয়া উঠিবে। যে-সব চরিত্র সমালোচকগণকে হতবুদ্ধি করিয়াছে দুর্যোধন-চরিত্র তাহাদের অন্যতম, দেবযানী চরিত্র অন্যতম; ইহারা বিস্ময়ের, বিশ্লেষণের নহে।

এই নাট্যকাব্যগুলির মধ্যে কাব্যোৎকর্ষের বিচারে গান্ধারীর আবেদন দুর্বলতম। দুর্যোধন ও ধৃতরাষ্ট্রের অংশ নিখুঁত; গান্ধারীর দীর্ঘ উক্তিগুলি অতিভাষণে পূর্ণ; পাণ্ডবগণ ও দ্রৌপদীর প্রবেশ প্রায় নিরর্থক। তা সত্ত্বেও যে ইহা বাঙালী পাঠকসমাজের এত প্রিয় তাহার কারণ সাময়িক ইতিহাসের সঙ্গে ইহার সম্বন্ধ। দুর্যোধনের দম্ভোক্তিকে 'কুর্জনীয়' দর্পিত অসৌজন্যের আভাস; ধৃতরাষ্ট্রের প্রচ্ছন্ন-আঘাত রাষ্ট্রনীতি যে বৃটিশ রাজনীতি হইতে খুব ভিন্ন এমন মনে করিবার কারণ নাই। আবার দুর্যোধনের—

এতকাল তব সিংহাসন  
আমার নিন্দুকদল নিত্য ছিল ঘিরে,  
কণ্টকতরুর মতো নিষ্ঠুর প্রাচীরে  
তোমার আমার মধ্যে রচি ব্যবধান;  
শুনায়েছে পাণ্ডবের নিত্য গুণগান,  
আমাদের নিত্য নিন্দা।

কৌরব-পাণ্ডবকে ভিন্ন করিয়া রাখিয়া উভয়কেই দুর্বল করিবার এই ভেদনীতির মধ্যে যদি কোনো সমালোচক হিন্দু-মুসলমান শাসনের রাজকীয় নীতির আভাস দেখিতে পান, তিনি ভুল

দেখিয়াছেন এমন মনে করিব না। ক্লাসিক্‌স্ মানেই সাহিত্যের সেই ধ্রুবপদ অংশ যাহা যুগে যুগে অবস্থাভেদে নূতনতর অর্থে জ্যোতিষ্মান হইয়া দেখা দেয়, প্রতি যুগ তাহার মধ্যে আপন অন্তর্নিহিত মহিমার প্রতিচ্ছবি দেখিতে পায়।

## সতী

সতী নাটকের সহিত গান্ধারীর আবেদনের ঐক্য ও দ্বন্দ্ব সুস্পষ্ট। এখানেও ধর্মরক্ষার জন্য মাতা-কর্তৃক সন্তান-পরিত্যাগ; মাতার গ্রাস হইতে বাঁচিবার জন্য সন্তানের পিতার আশ্রয় গ্রহণ: বিনায়করাও ধৃতরাষ্ট্রের মতোই সন্তান-বৎসল; রমাবাই গান্ধারীর মতোই ধর্মের বিশুদ্ধি রক্ষার জন্য নিষ্করুণ; কিন্তু সব উলটপালট হইয়া গিয়াছে দুই নাটকের ধর্মের আদর্শ ভেদে।

বিনায়করাও ও রমাবাই-এর কন্যা অমাবাই-এর বিবাহ স্থির হইয়াছিল জীবাজীর সহিত। কন্যাপক্ষ যখন বিবাহসভায় বিলম্বিত জীবাজীর জন্য উৎকণ্ঠিতভাবে অপেক্ষা করিতেছে তখন জীবাজীর শিবিকায় চড়িয়া বিজাপুররাজের এক মুসলমান সভাসদ আসিয়া উপস্থিত হইল। হতবুদ্ধি সভাস্থল হইতে অমাবাইকে হরণ করিয়া লইয়া সে চলিয়া গেল। কিছু পরে বন্ধনমুক্ত জীবাজী আসিয়া উপস্থিত। তখন জীবাজী, বিনায়ক ও সভাস্থ সকলে হোমাগ্নিস্পর্শ করিয়া শপথ করিল যে, দস্যুকে বধ করিয়া এই অপমানের প্রতিশোধ তাহারা গ্রহণ করিবে।

ইতিমধ্যে অমাবাই বিধর্মী স্বামীকে ভালোবাসিয়া বিবাহ করিয়া ফেলিয়াছে, তাহাদের সন্তানও হইয়াছে।

অনেকদিন পরে বিবাহরাত্রির সেই শপথ পালনের সুযোগ ঘটিয়াছে। রণক্ষেত্রে জীবাজী ও অমাবাই-এর স্বামী উভয়েই নিহত। অমাবাই বিনায়করাও-এ সাক্ষাৎ ঘটিয়াছে। পিতা কন্যাকে বাগ্‌দত্ত স্বামীর সঙ্গে সহমরণে যাইতে উপদেশ করিল। কিন্তু করুণায় যখন

তাহার হৃদয় বিগলিতপ্রায় তখন রমাবাই আসিয়া উপস্থিত। পিতার করুণা মাতাকে স্পর্শ করিল না; সে জীবাজীর সৈন্যদের সাহায্যে কন্যাকে জীবাজীর সহিত এক চিতায় দগ্ধ করিবার আয়োজন করিল; অসহায় কন্যা অসহায়তর পিতাকে সাহায্যের জন্য আহ্বান করিল, কিন্তু বিনায়ক তখন নিরুপায়, সে রমাবাই-এর আদেশে সৈন্যগণ-কর্তৃক বন্দীকৃত। বাগ্‌দত্ত পতির সহিত অমাবাইকে স্থাপিত করিয়া চিতাগ্নি প্রজ্জ্বলিত হইল, রমাবাই-এর ধর্মের আদর্শ রক্ষিত হইল।

ইহাই সতীর গল্পাংশ। শ্মশানক্ষেত্রের একটি মাত্র দৃশ্যে নাটকের সূচনা ও পরিণাম; পিতা ও কন্যার সংলাপের মধ্য দিয়া নাটকের পূর্বাভাস সূচিত হইয়াছে; পিতা, মাতা ও কন্যার সংলাপ ও কন্যাকে দাহ ঘটনারূপে দেখানো হইয়াছে; আগেই বলিয়াছি এই কাব্যনাট্যগুলির মধ্যে সতী নাটকেই নাটকের গুণ সবচেয়ে বেশি। এই নাটকটিকে একটি পঞ্চাঙ্ক ট্র্যাজেডির পঞ্চম অঙ্ক বলিয়া মনে করিলে নিতান্ত ভুল হইবে না; পঞ্চমাঙ্কের অনিবার্য পরিণামের প্রায় সকল লক্ষণই ইহার মধ্যে আছে।

বিনায়করাও ধৃতরাষ্ট্রের ছাঁচে ঢালাই-করা; ধৃতরাষ্ট্রের মতোই সন্তানবাৎসল্য ও ধর্মাদর্শের দ্বন্দ্ব তাহার চরিত্রে; ধৃতরাষ্ট্রের মতোই সে পত্নীর আহ্বান উপেক্ষা করিয়া ধর্মবোধকে লঙ্ঘন করিয়া অসহায় সন্তানকে আশ্রয় করিয়াছে; ধৃতরাষ্ট্রের মতোই ট্র্যাজিক দ্বন্দ্বের তরঙ্গাভিঘাত তাহাকে সবলে ঠেলিয়া পাঠকের সমবেদনার সিক্তবলোভূমিতে পৌঁছাইয়া দিয়াছে। কিন্তু তবু কত প্রভেদ! ধৃতরাষ্ট্র যে ধর্মকে উপেক্ষা করিয়াছে তাহা নিত্যধর্ম, বিনায়কের ধর্মবোধ কেবল সামাজিক সংস্কার মাত্র; পূর্বোক্ত নাটকের ধর্মের উদ্ভব মানব-হৃদয়ের অমর গ্রন্থে, পরবর্তী নাটকের ধর্মের আশ্রয় শাস্ত্রের খানকতক জীর্ণ পাতা মাত্র।

রমাবাই-চরিত্র গান্ধারী-চরিত্রের মতোই ক্লাসিকাল শিলাখণ্ড

কুঁদিয়া কাটা; তাহার ধর্মাদর্শের সঙ্গে পাঠকের সহানুভূতি না থাকিতে পারে, কিন্তু দুর্নিবার ইচ্ছাশক্তির প্রভায় মহিমময়ী এই বীররমণী বিস্ময় উদ্রেক না করিয়া ছাড়ে না; ইহাকে দেখিয়া গ্রীক ট্র্যাজেডির মীডিয়া ও ক্লাইটেম্‌নেস্‌ট্রাকে মনে পড়িয়া যায়। এই নাটকে সত্যই যদি কেহ করুণার পাত্র থাকে তবে সে বিনায়ক বা অমাবাই নয়; সে এই নিষ্করুণ জননী; শাস্ত্রাচার কতখানি প্রবল হইয়া উঠিলে হৃদয়ের স্বাভাবিক স্নেহকে নিশ্চিহ্ন করিয়া দিতে পারে। কিংবা এই নিষ্ঠুরতা আদৌ ধর্মরক্ষার জন্য নয়!

কন্যার কুযশে
মাতার সতীত্বে যেন কলঙ্ক পরশে।
অনলে অঙ্গার সম সে কলঙ্ককালী
তুলিব উজ্জ্বল করি চিতানল জ্বালি।

কন্যার মৃত্যুর দ্বারা ইহা কি তবে আত্মসমর্থনেরই উপায় মাত্র। যে রকম অনায়াসে সে মরিতে পারিত—তাহাই যেন সে কন্যার উপরে আরোপ করিয়াছে, কারণ এখনো সে কন্যাকে ভালোবাসে—কন্যার ব্যক্তিত্বকে নিজেরই ব্যক্তিত্বের প্রক্ষেপ বলিয়া মনে করে। বিনায়কের চেয়ে সন্তানস্নেহ তাহার অল্প নয়; কিন্তু বিনায়ক এখন কন্যাকে আত্মনিরপেক্ষ বিশিষ্ট ব্যক্তি হিসাবে দেখে; তাহার হৃদয় যেন অপরের দুঃখে বিগলিত হইয়াছে; রমাবাই কন্যাকে এখনো আত্মনিরপেক্ষ ভাবে দেখে না—নিজেরই অংশ বলিয়া দেখে; প্রয়োজন হইলে মানুষ যেমন নিজের অঙ্গে অস্ত্রোপচারের কষ্ট সহ্য করে—তেমনি ভাবেই রমাবাই কন্যার মৃত্যু সহ্য করিতে প্রস্তুত।

ইহা তো গেল রমাবাই-এর মনোভাবের বিশ্লেষণ কিংবা পাঠকের উপরে তাঁহার চরিত্রের প্রতিক্রিয়া। কিন্তু তাহার মনে কোনো দ্বন্দ্ব নাই; সে জানে সে যাহা করিতেছে তাহাই একমাত্র পথ, দ্বিতীয় পথের দ্বিধা তাহার চরিত্রে নাই। কন্যাকে দগ্ধ করিয়া মারা—সে-তো কন্যারই মঙ্গলের জন্য, তাহাতে দ্বন্দ্ব কোথায়? নিজের

অঙ্গে অস্ত্রোপচারের কষ্ট কি ট্র্যাজেডির কষ্ট? সে-তো নিরাময়ের পূর্বাভাস। ধর্মাদর্শের ভেদ ছাড়িয়া দিলে গান্ধারী ও রমাবাই-চরিত্রে মৌলিক ঐক্য আছে: দ্বন্দ্বহীন, কৃতনিশ্চয়, স্থিরপন্থা, অনমনীয়, প্রবল ইচ্ছাশক্তিময়ী এই দুই রমণী। তবে ইচ্ছার প্রবলতা যেন রমাবাই-এর চরিত্রে কিছু বেশি, কিংবা ঘটনাস্রোত গান্ধারীর বেলায় প্রবলতর; গান্ধারী যে ট্র্যাজেডির ক্ষেত্রে স্থাপিত তাহার প্রসার ভারতবর্ষব্যাপী রাজনীতির জটিলতায়, আর রমাবাঈ-এর ট্র্যাজেডির ক্ষেত্র সংকীর্ণ, ইহাকে স্থানিক মাত্র বলা যাইতে পারে। ইহারা উভয়েই পাঠকের বিস্ময় উদ্রেক করে, কিন্তু সমবেদনা আকর্ষণ করে না, কারণ আদর্শ চরিত্র পাঠকনিরপেক্ষ, আর রমাবাই-চরিত্রকেও এক হিসাবে আদর্শ চরিত্র বলা যাইতে পারে—নিজের আদর্শের সঙ্গে, সে আদর্শ পাঠকের আদর্শ না হইতে পারে, লেখকের তো নিশ্চয়ই নয়, সে একাত্ম হইয়া গিয়াছে, কাজেই গান্ধারীর মতো সে-ও অন্যনিরপেক্ষ।

রমাবাই-চরিত্রেও দ্বন্দ্ব নাই। মৃত্যুর কষ্ট আছে, শিশু সন্তান ত্যাগের দুঃখ আছে, পরপুরুষের সঙ্গে সহমরণে মরিবার অপরিসীম লজ্জা আছে, মাতার বিবেকহীনতায় ধিক্কার আছে, কিন্তু বিভিন্ন আদর্শের ইশারায় উদ্‌ভ্রান্তি তাহরে চিত্তে নাই। সে জানে, যাহা সে করিয়াছে তাহাতে লজ্জিত হইবার, গ্লানিবোধ করিবার কিছু নাই।

এক সময়ে তাহার চরিত্রে দ্বন্দ্ব ছিল, কিন্তু সে-কাল অনেকদিন অতিক্রান্ত। প্রেম ও সংস্কার, শাস্ত্রাচার ও চিত্তাচারের সংঘর্ষ তাহার জীবনে একসময়ে আসিয়াছিল, সে-দ্বন্দ্ব কাটাইয়া উঠিয়া এখন তাহার জীবনে পত্নীধর্ম ও সতীধর্ম এক হইয়া গিয়াছে; শাস্ত্রজ্ঞানের দ্বারা নয়, প্রেমের অভিজ্ঞতার দ্বারা সে সমাজ-অতিক্রামী মানুষের সাক্ষাৎ পাইয়াছে; সে স্বজাতীয় বর পায় নাই, প্রেমবৃত স্বামী পাইয়াছে। সেই সময় সত্যই তাহার দ্বন্দ্বের সময়—কিন্তু সে তো নাট্যঘটনার বাহিরে।

হৃদয় অর্পণ
করেছিনু বীরপদে। যবন ব্রাহ্মণ
সে ভেদ কাহার ভেদ? ধর্মের সে নয়
অন্তরের অন্তর্যামী যেথা জেগে রয়
সেথায় সমান দোঁহে। মাঝে মাঝে তবু
সংস্কার উঠিত জাগি; কোনোদিন কভু
নিগূঢ় ঘৃণার বেগ শিরায় অধীর
হানিত বিদ্যুৎকম্প—অবাধ্য শরীর
সংকোচে কুঞ্চিত হ'ত; কিন্তু তারো পরে
সতীত্ব হয়েছে জয়ী। পূর্ণভক্তিভরে
করেছি পতির পূজা; হয়েছি যবনী
পবিত্র অন্তরে; নহি পতিতা রমণী,
পরিতাপে অপমানে অবনতশিরে
মোর পতিধর্ম হতে নাহি যাব ফিরে
ধর্মান্তরে অপরাধী সম।

জননীর ধিক্কারের প্রতিবাদে সে বলিতেছে—

উচ্চ বিপ্রকুলে জন্মি তবুও যবনে
ঘৃণা করি নাই আমি, কায়বাক্যেমনে
পূজিয়াছি পতি বলি; মোরে করে ঘৃণা
এমন কে সতী আছে? নহি আমি হীনা
জননী তোমার চেয়ে, হবে মোর গতি
সতীস্বর্গলোকে।

বিনায়ক-ও পত্নীর মতো শাস্ত্রাচার-মূঢ়; শাস্ত্রের চেয়ে মহত্তর কিছু আছে বলিয়া জানিত না; কিন্তু আজ রণক্ষেত্রে, শ্মশানক্ষেত্রে, কন্যার দুঃখের প্রত্যক্ষ অভিজ্ঞতার আঘাতে তাহার দীর্ঘাচরিত সংস্কারের জীর্ণ খোলস ভেদ করিয়া নব আদর্শের গগনগামী অমৃত-প্রয়াসী বিষ্ণুবাহন বাহির হইয়া আসিল। অমাবাই যে-জ্ঞান দিনে

দিনে ঠেকিয়া ঠেকিয়া লাভ করিয়াছে, রমাবাই যাহা কখনো লাভ করিতে পারিল না, বেদনার বজ্রাঘাতে সেই উৎস এক মুহূর্তে বিনায়কের চিত্ত হইতে বাহির হইয়া পড়িল। এখন পিতার অভিজ্ঞতা ও কন্যার অভিজ্ঞতা অভিন্ন। নিম্নোদ্ধৃত বাক্য অমাবাই-এর হইতে পারিত, তাহা বিনায়কের—

সমাজের চেয়ে
হৃদয়ের নিত্যধর্ম সত্য চিরদিন।
পিতৃস্নেহ নির্বিচার বিকারবিহীন
দেবতার বৃষ্টি সম; আমার কন্যারে
সেই শুভ স্নেহ হতে কে বঞ্চিতে পারে—
কোন্ শাস্ত্র, কোন্ লোক, কোন্ সমাজের
মিথ্যা বিধি, তুচ্ছ ভয়।

কিন্তু বাস্তব নির্মম, রমাবাই নির্মমতর। চিতাশয্যায় শায়িত অসহায় অমাবাই ধর্মরাজকে উদ্দেশ করিয়া বলিতেছে—

জাগো জাগো জাগো ধর্মরাজ!
শ্মশানের অধীশ্বর, জাগো তুমি আজ।
হেরো তব মহারাজ্যে করিছে উৎপাত
ক্ষুদ্র শত্রু—জাগো, তারে করো বজ্রাঘাত
দেবদেব! তব নিত্যধর্মে করো জয়ী
ক্ষুদ্র ধর্ম হতে।

অমাবাই-এর মনে যে দ্বন্দ্ব নাই ধর্মরাজের প্রতি এই আবেদন হইতেই তাহা বোঝা যায়। নিজের মৃত্যুতে তাহার দুঃখ নয়, নিত্য-ধর্মের পরাজয়ে তাহার গ্লানি। অমাবাই-এর এই আর্ত-আবেদন ব্যক্তিগত সুখদুঃখের ক্ষুদ্র গণ্ডীকে বিদীর্ণ করিয়া বিশ্ববেদনায় পরিণত হইয়াছে; জগতের ধর্মব্যবস্থায় আঘাত লাগিয়াছে বলিয়া আজ সে পীড়িত; সে যেন এখন বিশ্ব-ব্যবস্থার অঙ্গীভূত, নিজের ক্ষুদ্র সত্তা কোন্ পশ্চাতে পড়িয়া রহিয়াছে।

ধর্মরাজকে আহ্বানের পর সে রক্ষা পাইবার জন্য পিতাকে ডাকিয়াছে—

পিতা, পিতা, পিতা মোর !

বাহ্য দৃষ্টিতে ইহাকে Bathos বলিয়া মনে হইতে পারে। কিন্তু ইহা একমাত্র অসাধারণ কবিশ্রেষ্ঠের পক্ষেই সম্ভব ; এই আপাত Bathos-এর প্রকৃত ব্যবহার গ্রীক-ট্র্যাজেডি-লেখকরা জানিত, ফরাসী ক্লাসিক্যাল রীতির শ্রেষ্ঠ নাট্যকারদ্বয় জানিত,—মানবচরিত্রের অন্তর্দর্শন যাহাদের না ঘটিয়াছে তাহাদের পক্ষে ইহা জানা সম্ভব নয়।

এমন মর্মভেদী, মর্মান্তিক, অসহায় আর্তনাদ বাংলাসাহিত্যে আর নাই বলিলেই চলে। মনের গুহার ভিতরে এই ধ্বনি সহস্র প্রতিধ্বনি তুলিয়া দিয়া সুপ্ত করুণার স্রোতস্বিনীতে বন্যা জাগাইয়া দেয় ! মাঝে মাঝে এইরকম দু'একটি ছত্র নিঃসংশয়ে প্রমাণ করিয়া দেয় রবীন্দ্রনাথের মধ্যে অলৌকিক নাট্য-প্রতিভার অঙ্কুর ছিল, যাহাকে সফল করিয়া তুলিবার দিকে তাঁহার মনোযোগের কেন যেন একান্ত অভাব

## নরকবাস

বিদেহরাজ সোমক বহু আরাধনা ও যজ্ঞাদি করিয়া প্রাচীন বয়সে এক পুত্র লাভ করিয়াছিল। তাহারই স্নেহে মুগ্ধ হইয়া সে রাজকর্মে অবহেলা করিত। একদিন রাজা পুত্রের ক্রন্দন শুনিয়া অকালে রাজসভা ত্যাগ করিয়া অন্তঃপুরে চলিয়া যায়। রাজা ফিরিয়া আসিলে রাজপুরোহিত তাহাকে ধিক্কার দিলে লজ্জিত রাজা ক্ষমা প্রার্থনা করে। ঋত্বিক বলে যে, এই পুত্র-মোহ কাটাইবার শাস্ত্রীয় উপায় আছে, কিন্তু তাহা অত্যন্ত কঠিন ; তাহা পালন করিলে মহিষীরা শতপুত্রবতী হইবেন। রাজা এই ব্রত পালন করিবার প্রতিজ্ঞা করিল। ঋত্বিক বলিল—হোমাগ্নিতে শিশুপুত্রকে আহুতি দিতে হইবে।

রাজ্যের প্রজাগণ ইহাতে তীব্র আপত্তি জানাইল, কিন্তু রাজা প্রতিজ্ঞায় অটল রহিল। হোমাগ্নিতে রাজার শিশুপুত্র নিক্ষিপ্ত হইল।

তার পরে বহু কাল চলিয়া গিয়াছে। দেহান্তের পরে বিদেহরাজ দেবরথে চাপিয়া স্বর্গে চলিয়াছে। এমন সময়ে 'স্বর্গের পথের পার্শ্বে'র 'বিষাদলোক' নরক হইতে ঋত্বিক ও প্রেতগণ তাহাকে আহ্বান করিল।

এখানে প্রেতগণের অনুরোধে সোমক ও ঋত্বিক তাহাদের মর্ত্য জীবন বিবৃত করিল। এমন সময়ে স্বর্গ হইতে ধর্ম আসিয়া সোমককে ত্বরায় স্বর্গে যাইতে অনুরোধ করিলেন—দেবতারা তাহার জন্য অপেক্ষা করিয়া আছেন। ঋত্বিক রাজাকে সনির্বন্ধ অনুরোধ করিল যেন সে তাহাকে ছাড়িয়া না যায়। সোমক ঋত্বিককে ছাড়িয়া স্বর্গে যাইতে সম্মত হইল না এবং যতকাল তাহার নরকবাস লিখিত আছে ততকাল নরকে থাকিবার অনুমতি প্রার্থনা করিল। ধর্ম তাহাকে নরকবাসের অনুমতি দিয়া ফিরিয়া গেলেন।

নরকবাসের মূল ভাব পূর্বোক্ত দুইখানি নাটকের অনুরূপ হইলেও একটু ভিন্ন। গান্ধারীর আবেদনে সন্তানকে রক্ষা করিয়া ধর্মত্যাগের কাহিনী; সতীতে পিতা-কর্তৃক সন্তানকে রক্ষা করিবার চেষ্টায় ধর্মত্যাগ; এখানে ধর্ম-রক্ষার জন্যই পিতার সন্তানকে পরিত্যাগ, তাহাকে হোমানলে সমর্পণ।

এ কথা সত্য বটে যে, এইসব নাটকের বিভিন্ন পাত্রপাত্রী ধর্মকে ভিন্ন ভিন্ন অর্থে গ্রহণ করিয়াছে, কিন্তু এ কথা অস্বীকার করিবার উপায় নাই যে সকলেই ধর্ম শব্দটি ব্যবহার করিয়াছে, আর, যেমনি হোক ধর্মের একটা আদর্শ প্রত্যেকের মনে আছে।

সোমকের চরিত্র ধৃতরাষ্ট্র, বিনায়কের চরিত্রের মতোই নাটকের কেন্দ্রীয় চরিত্র, আবার সোমক-চরিত্র পূর্বোক্ত দুইটি চরিত্রের মতোই ট্র্যাজিক সৃষ্টি; তাহার হৃদয়ে বিভিন্ন ভাবের দ্বন্দ্বজাত সংঘর্ষ আছে।

একদিকে রাজকর্তব্য ও ক্ষত্রিয়ের প্রতিজ্ঞার অহংকার, অন্যদিকে অন্ধ পুত্রস্নেহ—দুইটিতে মিলিয়া সোমকের হৃদয়ে সমুদ্রমন্থনের আন্দোলন তুলিয়াছে; সমুদ্রের জল চঞ্চল, কিন্তু সীমা স্থির; সোমকের হৃদয়ে আন্দোলন আছে বটে, কিন্তু চরিত্র অটল। পুত্রস্নেহের উপরে রাজধর্ম ও ক্ষত্রিয়ধর্ম জয়ী হইয়াছে।

তার পরে বহু কাল চলিয়া গিয়াছে। জীবলীলা অবসানে সোমক দেবরথে চড়িয়া স্বর্গে চলিয়াছে। কিন্তু এই দীর্ঘকালেও সেই দারুণ মুহূর্তের স্মৃতি সে ভুলিতে পারে নাই—তবে দুঃখের অভিজ্ঞতায় এইটুকু বুঝিয়াছে যাহাকে সে ধর্ম বলিয়া মনে করিয়াছিল তাহা ধর্ম নয়, তাহা ধর্মের ছদ্মবেশী আত্মাভিমান। সত্যই তাহা ধর্ম হইলে তাহার পালনে সোমকের দুঃখ হইতে পারিত, কিন্তু গ্লানি বোধ হইত না। সে পাপের ফলে ঋত্বিকের মতো তাহাকে নরকানল ভোগ করিতে হয় নাই বটে, কিন্তু দীর্ঘজীবন সে হৃদয়ানলে দগ্ধ হইয়াছে—এখনো তাহা নির্বাপিত হয় নাই। নরকানল হৃদয়ের মধ্যেই জ্বলে, তবে যে হতভাগ্যের সেখানে অগ্নি জ্বলে না, তাহার জন্যই নরকের বাহ্যরূপ কল্পনা করা হইয়াছে।

তব সাথে মোর গতি নরক-মাঝারে
হে ব্রাহ্মণ! মত্ত হয়ে ক্ষাত্র অহংকারে
নিজ কর্তব্যের ত্রুটি করিতে ক্ষালন
নিষ্পাপ শিশুরে মোর করেছি অর্পণ
হুতাশনে, পিতা হয়ে। বীর্য আপনার
নিন্দুক সমাজ-মাঝে করিতে প্রচার
নরধর্ম, রাজধর্ম, পিতৃধর্ম হায়
অনলে করেছি ভস্ম। সে পাপজ্বালায়
জ্বলিয়াছি আমরণ, এখনো সে তাপ
অন্তরে দিতেছে দাগি নিত্য অভিশাপ।
... ... ... ...

হে নরক, তোমার অনলে
হেন দাহ কোথা আছে যে জিনিতে পারে
এ অন্তরতাপ। আমি যাব স্বর্গদ্বারে!
দেবতা ভুলিতে পারে এ পাপ আমার,
আমি কি ভুলিতে পারি সে দৃষ্টি তাহার,
সে অন্তিম অভিমান?

স্বর্গ-গমনোদ্যত সোমক-চরিত্র শেষ মুহূর্তে তাহার নিদারুণ মর্ত্য মাহাত্ম্যকেও অতিক্রম করিয়া গিয়াছে। ঋত্বিকের ধারণা, এক পাপে দুইজনেই সমপাপী; এতদিন পরে যখন মর্ত্য জীবনের কথা প্রায় সে ভুলিয়াছে এমন সময়ে সোমক স্বর্গে চলিয়া যাইবে আর সে পড়িয়া থাকিবে নরকে! সে সোমককে বলিল—

যেয়ো না যেয়ো না তুমি চলে
মহারাজ! সর্পশীর্ষ তীব্র ঈর্ষানলে
আমারে ফেলিয়া রাখি যেয়ো না যেয়ো না
একাকী অমরলোকে। নূতন বেদনা
বাড়ায়ো না বেদনায় তীব্র দুর্বিষহ
সৃজিয়ো না দ্বিতীয় নরক।

সোমক পরমতম শত্রুর সঙ্গে অকারণে নরকবাস করিতে সম্মত হইল। 'দ্বিতীয় নরক' সোমকের পক্ষেই সত্য হইল, অন্তরের নরকাগ্নির সহিত বাহিরের নরকাগ্নি মিলিত হইল।

এই মহিমার উদারতা এমনই মর্মস্পর্শী যে, নরকের প্রেতগণ পর্যন্ত তাহাতে বিচলিত হইয়াছে।

জয় জয় মহারাজ, পুণ্যফলত্যাগী!
নিষ্পাপ নরকবাসী, হে মহা বৈরাগী,
পাপীর অন্তরে করো গৌরব সঞ্চার
তব সহবাসে। করো নরক উদ্ধার।

সোমক এক সময়ে পার্থিব সুখ ত্যাগ করিয়াছিল পুণ্যের আশায়, এবারে সেই পুণ্যফলকেও সে পরিত্যাগ করিল।

ঋত্বিক-চরিত্র রঘুপতির ছাঁচে ঢালা। ইহারা শাস্ত্রাভিমান ও আত্মাভিমানকেই ধর্ম বলিয়া জানে; দেবতার স্থানে ইহারা আত্মপ্রতিষ্ঠা করিয়াছে। ধর্মের নামে রঘুপতি শিশুহত্যা, রাজহত্যা করিতে উদ্যত হইয়াছিল, ধর্মের নামে ঋত্বিক শিশুহত্যা করিয়াছে। রঘুপতির চেয়েও তাহার দায়িত্ব বেশি, সে পিতাকে ইহার মধ্যে টানিয়া লইয়াছে। হত্যার আঘাত যে কত নিদারুণ জয়সিংহের মৃত্যুতে রঘুপতি তাহা বুঝিয়াছে, তাহার নরকভোগ পৃথিবীতেই ঘটিয়া গিয়াছে, সে অভিজ্ঞতা ঋত্বিকের জীবনে হয় নাই বলিয়াই মৃত্যুর পরে এখানে আসিতে সে বাধ্য হইয়াছে।

শাস্ত্রদম্ভ ও আত্মপ্রতিষ্ঠার অহঙ্কার মানুষকে যে কত নিষ্ঠুর, কত অন্ধ, কত অস্বাভাবিক করিয়া তুলিতে পারে তাহার দৃষ্টান্ত ইহাদের মতো লোক। কিন্তু বিস্ময়ের বিষয় এই যে, ইহারা এইসব হত্যাকাণ্ডকে সত্য সত্যই ধর্ম বলিয়া মনে করিয়াছে; কাজেই ব্যক্তিগত ভাবে ইহাদিগকে খুব বেশি দোষী করা যায় না। তাহারা এমন একটা আচারবিচার কর্মকাণ্ডের জগতে মানুষ হইয়া উঠিয়াছে, যেখানে ব্যক্তিগত বিচার ও রুচির স্থান নাই বলিলেই হয়। বাল্যকাল হইতে সেই আবহাওয়ায় মানুষ হওয়াতে ধর্মের আর কোনো রূপ যে থাকিতে পারে তাহা এই দুর্ভাগারা জানিতেও পারে নাই। ভুল করিয়া হোক, নির্ভুল করিয়া হোক, ধর্মপালন করিতেছে —এই বোধ তাহাদের চরিত্রে একপ্রকার প্রস্তরোপম অটলতা দিয়াছে—তাহারা আর যাহাই হোক দুর্বল জীব নয়।

এই নাটকে একদল ছায়াশরীরী প্রেত আছে। আজ সদ্য পৃথ্বীচ্যুত সোমককে তাহাদের মাঝে পাইয়া পুরাতন পৃথিবীর রূপ, রস, গন্ধ, স্পর্শ, শব্দ হঠাৎ তাহাদের ব্যাকুল করিয়া তুলিয়াছে। স্বদেশের জন্য, স্বস্থানের জন্য, স্বজনের জন্য মানুষের মনে যে চিরন্তনী

ব্যাকুলতা আছে, বিরহের নিত্য-হৃৎস্পন্দনের সেই নিগূঢ় বেদনা বড় সুন্দরভাবে বাঙ্ময় হইয়া উঠিয়াছে।

ক্ষণকাল থামো
আমাদের মাঝখানে। ক্ষুদ্র এ প্রার্থনা
হতভাগ্যদের। পৃথিবীর অশ্রুকণা
এখনো জড়ায়ে আছে তোমার শরীর,
সদ্য ছিন্ন পুষ্পে যথা বনের শিশির।
মাটির, তৃণের গন্ধ, ফুলের, পাতার,
শিশুর, নারীর, হায়, বন্ধুর, ভ্রাতার,
বহিয়া এনেছ তুমি—ছয়টি ঋতুর
বহু দিন-রজনীর বিচিত্র মধুর
সুখের সৌরভরাশি।

এই নাটকে নরকের ধারণাটিতেও নূতনত্ব আছে। নরক আর কোথাও নয়—পৃথিবী ও স্বর্গের মাঝখানে, স্বর্গের পথের ঠিক পার্শ্বেই এই বিষাদপুরী।

স্বর্গের পথের পার্শ্বে এ বিষাদলোক,
এ নরকপুরী। নিত্য নন্দন-আলোক
দূর হতে দেখা যায়, স্বর্গযাত্রিগণে
অহোরাত্রি চলিয়াছে, রথচক্রস্বনে
নিদ্রা তন্দ্রা দূর করি ঈর্ষা-জর্জরিত
আমাদের নেত্র হতে। নিম্নে মর্মরিত
ধরণীর বনভূমি, সপ্তপারাবার
চিরদিন করে গান—কলধ্বনি তার
হেথা হতে শুনা যায়।

এখান হইতে কাম্যলোক স্বর্গ দেখা যায়, একদা প্রিয় পৃথিবীও অদৃশ্য নয়—কাম্য ও দুর্লভ, ভূত ও ভবিষ্যের মাঝখানে নরক।

নিখিলের অশ্রু যেন করেছে সৃজন
বাষ্প হ'য়ে এই মহা-অন্ধকারলোক—
সূর্যচন্দ্রতারাহীন ঘনীভূত শোক
নিঃশব্দে রয়েছে চাপি দুঃস্বপ্ন মতন
নভস্তল ;

বিষাদ ও ঈর্ষার উপাদানে এই নরক গঠিত।

## কর্ণ-কুন্তী-সংবাদ

অর্জুনের সঙ্গে কর্ণের যুদ্ধ আরম্ভ হইবার পূর্বদিন সন্ধ্যায় কুন্তী সন্ধ্যা-সবিতার বন্দনায় রত কর্ণকে পরিচয় দিয়া ফিরাইয়া লইবার জন্য আসিয়াছেন। প্রশ্নোত্তরের ভাঁজ খুলিয়া ধীরে ধীরে কুন্তী আপন পরিচয় দান করিলেন, কর্ণের জন্মবৃত্তান্ত বিবৃত করিলেন, কর্ণকে আপন ভ্রাতাদের সঙ্গে যোগদান করিবার জন্য অনুরোধ করিলেন। মাতৃহীন কর্ণের হৃদয় ব্যাকুল হইয়া উঠিল, কিন্তু তাহার ফিরিবার পথ বন্ধ ; সে কুন্তীকে ফিরাইয়া দিয়া বিধি-নির্দিষ্ট নিয়তির পথে যাত্রার জন্য প্রস্তুত হইয়া স্বনিকেতনে ফিরিয়া গেল। ইহাই কর্ণ-কুন্তী-সংবাদের সংক্ষিপ্ত কাহিনী।

এখানেও দেখিতে পাই, পূর্বোক্ত নাটকগুলির মতো ধর্মরক্ষার ইচ্ছা হইতেই এই ট্র্যাজেডির উদ্ভব।

কুন্তী কানীন পুত্র শিশু কর্ণকে অসহায়ভাবে জলে ভাসাইয়া দিয়াছিলেন, ধর্মরক্ষাই তাঁহার উদ্দেশ্য ছিল। আবার আজ কর্ণ যে আজন্ম স্বপ্নিত মাতা ও ভ্রাতাদের মধ্যে ফিরিতে পারিল না, তাহারও মূলে কর্ণের ধর্মরক্ষার ইচ্ছা। দুর্যোধনের কাছে সে বাক্যপণে আবদ্ধ, অর্জুনের সঙ্গে সে যুদ্ধ করিবে ; ক্ষত্রিয় সমাজ বহুকাল হইতে এই মুহূর্তের জন্য অপেক্ষা করিতেছে, আজ ঠিক তার পূর্বাহ্নে কি করিয়া সমস্ত অঙ্গীকার, কৃতজ্ঞতার ঋণ জলে ভাসাইয়া দিয়া আবাল্যের শত্রুদের সঙ্গে গিয়া সে মিত্রতা করিবে ?

এই কর্তব্যনিষ্ঠ ধর্মবোধই কর্ণের চরিত্রের প্রকৃত ভিত্তি। এই দিক দিয়া কচের চরিত্রের সঙ্গে কর্ণ-চরিত্রের মিল আছে। দেবযানীর আকর্ষণে ধরা দিতে কচের পক্ষে বাহিরের কোনো বাধা নাই, বরঞ্চ তাহাই স্বাভাবিক; আবার কর্ণের পক্ষে মাতা ও ভ্রাতাদের পক্ষে যোগদান করাই স্বাভাবিক; কিন্তু গোড়ায় যে দুর্যোধনের কাছে সে অঙ্গীকার করিয়া বসিয়া আছে। কচ ও কর্ণ উভয়েই স্বভাবধর্মের বিরুদ্ধে কর্তব্যের ব্রত মাথায় তুলিয়া লইয়াছে। একজনের প্রেমের আকর্ষণ, আর একজনের স্নেহ ও সৌভ্রাত্রের আকর্ষণ। হৃদয়ধর্ম ও কর্তব্যের দড়ি টানাটানিতে তাহারা শেষেরটির দিকেই হেলিয়াছে।

কর্ণের মধ্যে ধর্মবোধ কত প্রবল তাহা দানশীল কর্ণের একটি উক্তি হইতে বুঝিতে পারা যায়।

কুন্তী

পুত্র, ভিক্ষা আছে—
বিফল না ফিরি যেন।

কর্ণ

ভিক্ষা মোর কাছে!
আপন পৌরুষ ছাড়া, ধর্ম ছাড়া আর
যাহা আজ্ঞা করো দিব চরণে তোমার।

দেবযানীর অনুরোধে কচও ঠিক এই উত্তর দিতে পারিত।

কর্ণ-চরিত্রে দ্বন্দ্ব আছে বটে, কিন্তু সে দ্বন্দ্বে ট্র্যাজেডির দুঃখ নাই; ধর্মই একমাত্র রক্ষণীয়; সে সম্বন্ধে তর্কের কোনো অবকাশ কর্ণ-চরিত্রে নাই।

কর্ণ-চরিত্রের দ্বন্দ্বের চেয়ে তাহার জীবনের irony, নিয়তির নিষ্ঠুর পরিহাসটাই অধিকতর লক্ষণীয়। সে জানে না যে, শ্রেষ্ঠ রাজকুলে তাহার জন্ম, অর্জুন তাহার ভ্রাতা। বীরশ্রেষ্ঠ অর্জুনের সঙ্গে যুদ্ধ তাহার জীবনের চরম উচ্চাকাঙ্ক্ষা, আজ বহু বৎসর অপেক্ষার পরে সেই সুযোগ প্রত্যাসন্ন; আগামী কল্যই তাহার কীর্তিসৌধের

উপরে শেষ প্রস্তরখানা বসাইবার ঠিক পূর্ব মুহূর্তে নিদারুণ বিধি বলিয়া গেল—ভুল! ভুল! সমস্তই ভুল! কুন্তী তোমার মাতা, অর্জুন তোমার ভ্রাতা।

যে মুহূর্তে তাহার প্রকৃত পরিচয় প্রকাশিত হইয়া পড়িল, তখনি তো কর্ণের জীবনের ট্র্যাজেডির উপরে যবনিকা পড়িয়া গেল! তারপরে সে মাতার সঙ্গে ফিরিল কি না, যুদ্ধ করিল কি না, সে যুদ্ধের কি ফলাফল হইল—তাহা একান্ত অবান্তর। যথাকালে যে পরিচয় তাহার সৌভাগ্যের চরম হইতে পারিত, কালাত্যয়ে সেই পরিচয় আসিয়া তাহাকে ধরাশায়ী করিয়া দিল।

কুন্তী আত্মপরিচয় দানের মুখে,

কুন্তী

ধৈর্য ধর্,
ওরে বৎস, ক্ষণকাল। দেব দিবাকর
আগে যাক্ অস্তাচলে। সন্ধ্যার তিমির
আসুক নিবিড় হয়ে। কহি তোরে বীর,
কুন্তী আমি।

কর্ণ

তুমি কুন্তী! অর্জুন-জননী!

'তুমি কুন্তী! অর্জুন-জননী!' এই তিনটি শব্দের মধ্যে যে ভয়, বিস্ময়, কৌতূহল, রহস্যবোধ আছে তাহার তুলনা বঙ্গ-সাহিত্যে নাই; অন্য সাহিত্যেও আমার চোখে পড়ে নাই। বজ্রের অকস্মাৎ অট্টকরতালি ও দিগ্‌বক্ষোবিদারী বিদ্যুতের অগ্ন্যুচ্ছ্বাস এই শব্দ তিনটিতে একত্র ধ্বনিত ও প্রতিফলিত; স্বয়ং Irony-র ইহা যেন নিদারুণ অট্টহাসি! ওই ছত্রটির নির্মেঘ, নির্মম, সংক্ষিপ্ত বজ্রাঘাতে কর্ণের সমাপ্ত-প্রায় কীর্তিসৌধ সশব্দে ভাঙিয়া পড়িয়াছে। ওই ছত্রটি যুগপৎ তাহার জীবনের ব্যর্থতার সূচনা ও পরিণাম বহন করিতেছে।

কিন্তু অত্যন্ত পরিতাপের বিষয় এই অত্যাশ্চর্য ছত্রটিকে রবীন্দ্রনাথ সঞ্চয়িতার পরবর্তী এক সংস্করণে পরিবর্তিত করিয়া লিখিয়াছেন—

"তুমিই কি কুন্তী, তুমি অর্জুন-জননী !

দুটিমাত্র অক্ষর 'ই' ও 'কি' ছত্রটির সমস্ত মহিমা ধূলিসাৎ করিয়া দিয়াছে।

'তুমিই কি কুন্তী' ইহা চিন্তার ভাষা, যেন কর্ণ একেবারে এ বিষয়ে অচেতন ছিল না, এখন যেন ভালো করিয়া ভাবিয়া দেখিতেছে। আর 'তুমি কুন্তী !' বিস্ময়ের ভাষা। এখানে কর্ণের তো কিছু ভাবিয়া দেখিবার নাই, চমকিয়া উঠিবার কথা। 'তুমিই কি কুন্তী'তে নাটকীয় সেই চমক নষ্ট হইয়া গিয়াছে।

এই প্রসঙ্গে একটা কথা ভাবিবার মতো। এই ছত্রটিকে কবি যখন পরিবর্তন করিলেন, তখন বুঝিতে হইবে ইহার নাটকীয় চমৎকার সম্বন্ধে তিনি সচেতন ছিলেন না। সচেতন নাট্যপ্রতিভা তাঁহার বিশেষ শক্তি নহে বলিয়াই তাঁহার পক্ষে ইহা যেমন অনায়াসে বদলানো সম্ভব, তেমনি অলৌকিক কবিপ্রতিভা ও মানব-হৃদয়ঙ্গমতা আছে বলিয়াই অবচেতনভাবে এমন একটা শেক্সপীয়র-সুলভ ছত্র তাঁহার পক্ষে লেখা অসম্ভব নয়।

কুন্তী কর্ণকে ফিরাইয়া লইবার জন্য একে একে ধীরে ধীরে মাতৃস্নেহ, ভ্রাতৃস্নেহ, এবং সিংহাসনের কথা তুলিয়াছেন। যতক্ষণ মাতৃস্নেহ ও ভ্রাতৃস্নেহের কথা চলিতেছিল, কর্ণ একটা মোহ, একটা nostalgia অনুভব করিতেছিল, তাহার মনে হইতেছিল—

তোমার আহ্বানে
অন্তরাত্মা জাগিয়াছে ; নাহি বাজে কানে
যুদ্ধভেরী, জয়শঙ্খ, মিথ্যা মনে হয়
রণহিংসা, বীরখ্যাতি, জয় পরাজয়।

কিন্তু সিংহাসনের কথা উঠিতেই এই স্নেহ-বিরহের মোহ ভাঙিয়া গেল।

সিংহাসন! যে ফিরালো মাতৃস্নেহপাশ
তাহারে দিতেছ মাতঃ রাজ্যের আশ্বাস!

কুন্তীর খেদোক্তিতে কর্ণ তাহাকে সান্ত্বনা দিয়া বলিতেছে—

মাতঃ, করিয়ো না ভয়।
কহিলাম, পাণ্ডবের হইবে বিজয়।…
যে পক্ষের পরাজয়
সে পক্ষ ত্যজিতে মোরে কোরো না আহ্বান।
জয়ী হোক, রাজা হোক পাণ্ডবসন্তান—
আমি রব নিষ্ফলের, হতাশের দলে।
জন্মরাত্রে ফেলে গেছ মোরে ধরাতলে
নামহীন গৃহহীন—আজিও তেমনি
আমারে নির্মম চিত্তে তেয়াগো জননী,
দীপ্তিহীন, কীর্তিহীন পরাভব 'পরে।
শুধু এই আশীর্বাদ দিয়ে যাও মোরে—
জয়লোভে, যশোলোভে, রাজ্যলোভে, অয়ি,
বীরের সদ্‌গতি হতে ভ্রষ্ট নাহি হই।

কর্ণ আশীর্বাদ প্রার্থনা করিয়াছে বটে, কিন্তু শেষ মুহূর্তে সে এমন মহত্ত্ব লাভ করিয়াছে, কুন্তীর চেয়ে এত বড় হইয়া উঠিয়াছে যে, প্রকারান্তরে কুন্তীকেই সে যেন বরদান করিয়াছে। ওই শেষ ছত্র কয়টিতে সে নিজের প্রাণ দান করিয়াছে, পাণ্ডবদের রাজ্য দান করিয়াছে, কুন্তীকে পুত্রের জীবন দান করিয়াছে—নিজের জন্য কেবল সে রাখিয়াছে 'বীরের সদ্‌গতি', 'আপন পৌরুষ ও ধর্ম'; বাস্তবিক-পক্ষে ইহা ছাড়া আর সমস্তই কুন্তীর চরণে জীবনের প্রথম ও চরম মাতৃ-প্রণামীরূপে সে দান করিয়াছে।

এই কাব্যে কুন্তীই সত্যিকার ট্র্যাজিক চরিত্র, এবং তাহার জীবনের

irony-টাও বড় কম নয়। কন্যাবয়স হইতে তাহার সমস্যা—ধর্ম রাখিবে, না পুত্র রাখিবে? ধর্মরক্ষার জন্য কানীন পুত্রকে জলে ভাসাইয়া দিয়াছিল। কিন্তু ধর্ম রক্ষা করিয়াও তো মনে কখনো শান্তি পায় নাই। তবে কি যাহাকে সে ধর্ম বলিয়া রক্ষা করিয়াছিল আদৌ তাহা ধর্ম নয়? আবার জীবনের শেষে কন্যাবয়সের সেই সমস্যা ফিরিয়া আসিল। ধর্ম রাখিবে না পুত্র রাখিবে? তখন পুত্রকে ত্যাগ করিয়া তবেই ধর্মরক্ষা চলিত, এখন পুত্রকে আহ্বান করিয়া তবেই ধর্ম রক্ষা করা চলে। যে লজ্জা সে বিশ্বের কাছে লুকাইতে চেষ্টা করিয়াছে, নিয়তির পরিহাসে, ঘটনাচক্রের নিষ্ঠুর নিষ্পেষে আজ তাহা নিজ মুখে তাহারই কাছে প্রকাশ করিতে হইল, বোধ করি যাহার কাছে প্রকাশ করা সবচেয়ে লজ্জাজনক।

কিন্তু ধর্মের গতি সূক্ষ্ম এবং অভাবিত। আজ কুন্তী পুত্রকে ফিরাইতে আসিয়াছে, কিন্তু পুত্রের যে ফিরিবার পথ রুদ্ধ। মাতার ধর্মে এবং পুত্রের ধর্মে যে বহুকাল হইতে বিরোধ বাধিয়া বসিয়া আছে।

Irony-র লঘু অঙ্গুলি জীবনে কি সূক্ষ্ম ও নিষ্করুণ জালই না বুনিতে পারে! কুন্তীর কানীন পুত্র ও বিবাহজ পুত্র আজ ভ্রাতৃঘাতী রণে উদ্যত। পরিত্যক্ত পুত্র কোন্ গুপ্ত পথের সূত্র ধরিয়া কেমন করিয়া এখানে আসিয়া উপস্থিত হইল। ধর্মলঙ্ঘনের প্রায়শ্চিত্ত বোধ করি এমনি করিয়াই হয়, লঙ্ঘনকারীকে মারিয়া ফেলে না, বাঁচাইয়া রাখিয়া দণ্ড দেয়—তাহার সম্মুখে প্রিয়জনেরা হানাহানি করিয়া মরে। ধর্ম এইভাবেই ধৃতরাষ্ট্র ও কুন্তীকে দণ্ডিত করিয়াছে। কুন্তীও ধর্মের দণ্ড সম্বন্ধে শেষ পর্যন্ত সচেতন।

বীর তুমি, পুত্র মোর,  
ধন্য তুমি! হায় ধর্ম, এ কী সুকঠোর  
দণ্ড তব। সেই দিন কে জানিত হায়,  
ত্যজিলাম যে শিশুরে ক্ষুদ্র অসহায়,

সে কখন্ বল বীর্য লভি কোথা হতে
ফিরে আসে একদিন অন্ধকার পথে.
আপনার জননীর কোলের সন্তানে
আপন নির্মম হস্তে অস্ত্র আসি হানে।
এ কী অভিশাপ!

এই ক্ষুদ্র কাব্যের বিস্তৃত আলোচনার কারণ, রবীন্দ্রনাথের যে কয়টি রচনা জন্মমুহূর্তেই অমরতার টিকা লইয়া ভূমিষ্ঠ হইয়াছে, ইহা তাহাদের অন্যতম। এই নাট্যকাব্যগুলির মধ্যে যে ইহা শ্রেষ্ঠ শুধু তাহা নয়, রবীন্দ্রকাব্যেও এমন 'কালের কপোলতলে শুভ্রসমুজ্জ্বল' সৃষ্টি অল্পই আছে, বাংলা সাহিত্যে নাই, পৃথিবীর সাহিত্যেও অল্প থাকিবার কথা।

## সাধারণ লক্ষণ

এই কাব্যগুলিতে কতকগুলি সাধারণ লক্ষণ আছে।

ধর্মাদর্শের আলোচনা এই কাব্যগুলির প্রধান সাধারণ লক্ষণ। প্রত্যেকেই নিজ নিজ জ্ঞান, বুদ্ধি ও বিশ্বাসমতো ধর্মরক্ষার জন্য প্রাণপণ করিয়াছে। কিন্তু একের আদর্শের সঙ্গে অপরের আদর্শে ভেদ থাকায় বিরোধ বাধিয়া নাটক চলমান হইয়া উঠিয়াছে।

কচ প্রতিশ্রুতি-পাশে আবদ্ধ। এই কর্তব্যই তাহার কাছে ধর্ম।

দেব-সন্নিধানে, শুভে, করেছিনু পণ—
মহা-সঞ্জীবনীবিদ্যা করি উপার্জন
দেবলোকে ফিরে যাব; এসেছিনু তাই,
সেই পণ মনে মোর জেগেছে সদাই,
পূর্ণ সেই প্রতিজ্ঞা আমার, চরিতার্থ
এতকাল পরে এ জীবন; কোনো স্বার্থ
করি না কামনা আজি।

দেবযানীর কোনো ধর্মাদর্শ নাই; কিংবা কচের জীবনে প্রতিজ্ঞাপালনের আকাঙ্ক্ষা যে দৃঢ়তা দিয়াছে, দেবযানীর মনে ভালোবাসার সর্বগ্রাসী আকর্ষণের সেই স্থান।

পাপিষ্ঠ দুর্যোধন অমিতসাম্রাজ্যলিপ্সাকে একটা ধর্মের pattern-ভুক্ত করিয়াই প্রকাশ করিয়াছে। তাহার মতে রাজার পক্ষে রাজধর্মই একমাত্র ধর্ম এবং এই

রাজধর্মে ভ্রাতৃধর্ম বন্ধুধর্ম নাই,
শুধু জয়ধর্ম আছে, মহারাজ, তাই
আজি আমি চরিতার্থ, আজি জয়ী আমি।

গান্ধারী ধর্মের জন্যই দুর্যোধনকে ত্যাগ করিতে ধৃতরাষ্ট্রের কাছে আবেদন করিয়াছে।

ধৃতরাষ্ট্র

কী রাখিব তারে ত্যাগ করি?

গান্ধারী

ধর্ম তব

ধৃতরাষ্ট্র

কী দিবে তোমারে ধর্ম?

গান্ধারী

দুঃখ নব নব।

গান্ধারী

ধর্ম নহে সম্পদের হেতু,
মহারাজ, নহে সে সুখের ক্ষুদ্র সেতু,
ধর্মেই ধর্মের শেষ।

বিনায়কের ধর্মের ধারণায় ক্রমবিকাশ আছে। প্রথমে যাহাকে সে ধর্ম বলিয়াছে তাহা সামাজিক আচার মাত্র। সে কন্যাকে বলিতেছে—

ওরে দুর্ভাগিনী নারী,
যে বৃক্ষে বাঁধিলি নীড় ধর্ম না বিচারি
সে তো বজ্রাহত, দগ্ধ, যাবি কার কাছে
ইহকাল-পরকাল-হারা।

কিন্তু শেষদিকে কন্যার আর্তি দেখিয়া তাহার চৈতন্য হইয়াছে। সে বলিতেছে—

সমাজের চেয়ে
হৃদয়ের নিত্যধর্ম সত্য চিরদিন।
পিতৃস্নেহ নির্বিচার বিকারবিহীন
দেবতার বৃষ্টি সম।

এখানে নিত্যধর্ম ও পিতৃধর্ম এক হইয়া গিয়াছে।

রমাবাই যাহাকে ধর্ম বলিতেছে তাহাও সামাজিক আচার মাত্র—

যবনের গেহে
কার কাছে সমর্পিলি ধর্ম আপনার?

এই ধর্ম তাহার কাছে এত সত্য যে, তাহা রক্ষা করিবার জন্য কন্যাকে অসঙ্কোচে চিতায় তুলিয়া দিতে তাহার বাধে নাই।

অমাবাই চিতায় উঠিয়া আহ্বান করিয়াছে—

জাগো জাগো জাগো ধর্মরাজ।
শ্মশানের অধীশ্বর, জাগো তুমি আজ।
হেরো তব মহারাজ্যে করিছে উৎপাত
ক্ষুদ্র শত্রু—জাগো, তারে করো বজ্রাঘাত
দেবদেব। তব নিত্যধর্মে করো জয়ী
ক্ষুদ্র ধর্ম হতে।

যবন-গৃহিণী অমাবাই যে ধর্মরাজকে আহ্বান করিয়াছে তিনি কোনো সম্প্রদায়-বিশেষের নহেন, তিনি মানুষের দেবতা; যে ধর্মকে সে শ্রেয় মনে করে তাহা কোনো সম্প্রদায়-বিশেষের ধর্ম নহে, তাহা

নিত্যধর্ম, তাহা মানুষের ধর্ম ; অমাবাই-এর জীবনে পতিধর্ম, সতীধর্ম, ও নিত্যধর্ম এক হইয়া উঠিয়াছে।

নরকবাস কাব্যে সোমকের ধর্মধারণাতেও কিছু বিবর্তন আছে। একদা সে শিশুপুত্রকে ধর্মরক্ষার ছলে অগ্নিতে নিক্ষেপ করিয়াছিল।

বীর্য আপনার
নিন্দুক-সমাজ-মাঝে করিতে প্রচার
নরধর্ম রাজধর্ম পিতৃধর্ম হায়
অনলে করেছি ভস্ম।

এ কথা তখন সে বুঝিতে পারে নাই—দুঃখের দীর্ঘ অভিজ্ঞতার পরে এখন বুঝিতে পারিয়াছে। এখন সে ভাবিতেছে জীবনে এমন কি সুকৃতি করিয়াছে যাহার ফলে স্বর্গে যাওয়া তাহার সম্ভব ?

আমি যাব স্বর্গদ্বারে !
দেবতা ভুলিতে পারে এ পাপ আমার,
আমি কি ভুলিতে পারি সে দৃষ্টি তাহার,
সে অন্তিম-অভিমান ?

সোমক প্রথমে ক্ষত্রিয়ের প্রতিজ্ঞাপালনকেই ধর্ম মনে করিয়াছিল, সে ধর্ম যতই হৃদ্‌ধর্ম-বিরোধী হোক না কেন ; এখন সে নিত্যধর্মের দ্বারে উপনীত।

কর্ণের কাছে পৌরুষ ও অঙ্গীকার-ই ধর্ম।

কুরুপতি-কাছে বদ্ধ আছি যে বন্ধনে
ছিন্ন ক'রে ধাই যদি রাজসিংহাসনে
তবে ধিক্ মোরে।

আগেই সে কুন্তীকে বলিয়াছে—

আপন পৌরুষ ছাড়া ধর্ম ছাড়া আর
যাহা আজ্ঞা কর দিব চরণে তোমার।

আর কুন্তীর ধর্ম কি ? একদা সামাজিক সম্মানকেই সে ধর্ম মনে করিয়াছিল, তাই কানীন পুত্রকে জলে ভাসাইয়া দিয়া সেই ধর্ম সে

রক্ষা করিয়াছিল। আর আজ যখন সেই পুত্র তাহার আর এক পুত্রকে হত্যা করিতে উদ্যত, যখন রাজ্যলোভেও মাতৃক্রোড়ে ফিরিল না, তখন ধর্মের স্বরূপ, ধর্মের বিচার, ধর্মের নিষ্ঠুরতা খানিকটা সে যেন বুঝিতে পারিল!

হায়, ধর্ম, একি সুকঠোর
দণ্ড তব!

এই তো নানাজনের নানারকম ধর্মের আদর্শ গেল। এখন, কবি নিজে কোন্ ধর্মকে আদর্শ মনে করেন? অবশ্য, নিত্যধর্মই তাঁহার আদর্শ। কিন্তু তাহা হইলে কি সমাজে রাজধর্ম, পিতৃধর্ম, ভ্রাতৃধর্ম, ক্ষত্রিয়ধর্ম সমাজধর্মের স্থান নাই? কবি বলিবেন, সমাজ রাজধর্ম, ক্ষত্রিয়ধর্ম প্রভৃতির শুধু যে স্থান আছে তাহা নয়, আবশ্যক আছে; কিন্তু কেবলমাত্র ততক্ষণই যতক্ষণ তাহা নিত্যধর্মের প্রতিকূল না হইয়া উঠিতেছে; নিত্যধর্মের সঙ্গে বিরোধ বাধিলে বুঝিতে হইবে রাজধর্ম, পিতৃধর্ম প্রভৃতি খণ্ডধর্ম ভ্রান্ত; তাহাতে পরিবর্তনের প্রয়োজন হইয়াছে। বস্তুত নিত্যধর্মের সঙ্গে খণ্ডধর্মের বিরোধ নাই; খণ্ডধর্ম স্বতন্ত্র নয়, তাহা অখণ্ড নিত্যধর্মেরই অংশ মাত্র।

ধৃতরাষ্ট্রের দুর্যোধনকে রক্ষা করা যেমন অন্যায়, সোমকের পুত্রকে ত্যাগ করাও তেমনি অন্যায়, কারণ দুটাই নিত্যধর্মের বিরোধী। ঋত্বিকের শাস্ত্রীয় নিষ্ঠুরতা ও রমাবাইয়ের অপঠিত আচারগত নৃশংসতা—দুই-ই অন্যায়ের সমশ্রেণীভুক্ত। কুন্তীর কানীন পুত্রকে ভাসাইয়া দেওয়া যেমন অন্যায়, আজ সেই কুলে ফিরিয়া গেলে কর্ণের পক্ষেও ঠিক তেমনি অন্যায় হইত।

ধর্মের ফল হইতে মানুষকে পথভ্রান্ত করিতে কে না পারে? স্নেহ পারে—যেমন ধৃতরাষ্ট্রকে করিয়াছে; আচার পারে—যেমন রমাবাইকে করিয়াছে; শাস্ত্র পারে—যেমন ঋত্বিককে করিয়াছে; অহঙ্কার পারে—যেমন সোমককে করিয়াছে; আবার কুলমর্যাদা পারে—যেমন কুন্তীকে করিয়াছে!

এখন, নিত্যধর্ম ও মানুষের ধর্ম কথাগুলি খুব প্রাঞ্জল নয়। নিত্যধর্ম বা মানুষের ধর্ম খণ্ড খণ্ড ধর্মের মহত্তম মূর্তি; ইহা ধর্মের সমগ্রতা, বা সংক্ষেপে ইহাকে ধর্ম বলা যাইতে পারে।

এই ধর্ম বলিতে রবীন্দ্রনাথ কি বোঝেন?

"সংসারে একমাত্র যাহা সমস্ত বৈষম্যের মধ্যে ঐক্য, সমস্ত বিরোধের মধ্যে শান্তি আনয়ন করে, সমস্ত বিচ্ছেদের মধ্যে একমাত্র যাহা মিলনের সেতু, তাহাকেই ধর্ম বলা যায়। তাহা মনুষ্যত্বের এক অংশে অবস্থিত হইয়া অপর অংশের সহিত অহরহ কলহ করে না—সমস্ত মনুষ্যত্ব তাহার অন্তর্ভুক্ত, তাহাই মনুষ্যত্বের ছোট বড় অন্তর বাহির সর্বাংশে পূর্ণ সামঞ্জস্য। সেই সুবৃহৎ সামঞ্জস্য হইতে বিচ্ছিন্ন হইলে মনুষ্যত্ব সত্য হইতে স্খলিত হয়, সৌন্দর্য হইতে ভ্রষ্ট হইয়া পড়ে।"[১]

আবার?

"প্রাচ্য সভ্যতার কলেবর ধর্ম। ধর্ম বলিতে রিলিজন্ নহে, সামাজিক কর্তব্যতন্ত্র, তাহার মধ্যে যথাযোগ্য ভাবে 'রিলিজন্' 'পলিটিক্স' সমস্তই আছে। তাহাকে আঘাত করিলে সমস্ত দেশ ব্যথিত হইয়া উঠে, কারণ সমাজেই তাহার মর্মস্থান, তাহার জীবনীশক্তির অন্য কোনো আশ্রয় নাই।"[২]

এখানে কবি যাহাকে ধর্ম বলিয়াছেন তাহা গান্ধারীর রমাবাই-এর নিত্যধর্ম, তাহা কুন্তীর ধর্ম। কবির মতে আমাদের দেশে ধর্ম ও সমাজ একর্থক, কাজেই ধর্মে আঘাত পড়িলে সমাজ কাতর হইয়া ওঠে। আর ইহা সামাজিক দুর্যোগ বলিয়াই গান্ধারী পাপী দুর্যোধনকে ত্যাগ করিবার জন্য আবেদন জানাইয়াছে। গান্ধারী ব্যক্তিগতভাবে স্বামীপদতলে আসে নাই, 'সমস্ত নারীর হ'য়ে নয়নের জলে' সে রাজপদতলে প্রার্থনায় আসিয়াছে, কারণ ধর্মহানি আমাদের

১ ধর্মপ্রচার, ধর্ম, পৃঃ ৬৫।

২ সমাজভেদ, স্বদেশ, পৃঃ ১০৩।

দেশে ব্যক্তিগত বিপদ নয়, সামাজিক বিপদ, আর রাজা তো সমাজ ও ধর্মকে রক্ষার কর্তা।

কবি উপরি-উক্ত অংশে যাহাকে 'রিলিজন্' বলিয়াছেন তাহা রমাবাই-এর আচার, ঋত্বিকের শাস্ত্রানুশাসন; যাহাকে 'পলিটিক্স' বলিয়াছেন তাহা দুর্যোধনের রাজধর্ম। কারণ, প্রাচ্য সভ্যতায় ধর্ম এ সমস্তকেই অঙ্গীভূত করিয়া বিরাজ করে, তাহা 'অপর অংশের সহিত অহরহ কলহ করে না।'

এখানে আর একটি সাধারণ লক্ষণ উল্লেখযোগ্য। এই কাব্য-গুলিতে ন্যায় ধর্মের উপরে খুব জোর দেওয়া হইয়াছে। সামাজিক সর্বগুণের মধ্যে রবীন্দ্রনাথ ন্যায়ধর্মকে, justice-কে প্রধান মনে করেন। ন্যায়ধর্ম কেবল রাজনীতির ব্যাপার নয়, ইহা ধর্মনীতির অঙ্গ। আর সমাজ ও ধর্ম এ দেশে একার্থক হওয়াতে ন্যায়বিচারে যে কেবল সমাজরক্ষা হয় এমন নহে, প্রকৃতপক্ষে ধর্মরক্ষাই হয়। সেইজন্য এ দেশে ন্যায়ধর্মের গুরুত্ব অন্যদেশের চেয়ে অনেক বেশি। রাজার উপরে একাধারে সমাজ ও ধর্মের ভার থাকাতে ন্যায়ধর্মরক্ষার জন্য তাঁহার দ্বিগুণ সজাগ থাকা উচিত। ন্যায়বিচার উপেক্ষা করিবার দৃষ্টান্ত যেমন ধৃতরাষ্ট্র, তেমনি আবার ন্যায়ের মর্যাদা রক্ষা করিতে গিয়া ভুল করিবার দৃষ্টান্ত সোমক। সোমকের বিচারে ভুল হইতে পারে, কিন্তু বিচারের সঙ্কল্পে যে তিনি আদর্শ তাহাতে তো ভুল নাই।

কেবল এই সব নাটকে নয়, বহুত্র এই ভাবটি আছে।

বিসর্জন নাটকের ট্র্যাজেডির উৎস গোবিন্দমাণিক্যের ন্যায়ধর্মের রক্ষায় অটল সঙ্কল্প।

আবার, রাজা ও রাণীতে ঠিক তাহার বিপরীত। বিক্রমের ন্যায়ধর্মের প্রতি অবহেলা হইতেই নাটকীয় ঘটনাচক্রের আবর্তন শুরু হইয়াছে।

এসব ক্ষেত্রে ন্যায়ধর্মের রক্ষক যেমন রাজা, তেমনি অন্যত্র দেখি যিনি রাজার রাজা, ঈশ্বর, সেই ভগবানের ঐশ্বর্যের দিকটাই

রবীন্দ্রনাথকে যেন বেশি আকর্ষণ করিয়াছে, তিনিও জগতের শ্রেষ্ঠ বিচারক, ন্যায়ধর্মের চরম রক্ষক।[১]

আর একটি সাধারণ লক্ষণেরও উল্লেখ করা যাইতে পারে।

গান্ধারীর আবেদন, সতী, নরকবাস এবং কর্ণ-কুন্তী-সংবাদে প্রধান পাত্র-পাত্রী পিতা, মাতা এবং পুত্রকন্যা। ইহাতে কোনো গভীরার্থ আছে কি না? আগেই বলিয়াছি ধর্মাদর্শের পরীক্ষা এই সব কাব্যে চলিয়াছে। ধর্মের জন্য মানুষ কতখানি ত্যাগ করিতে পারে, কতটা সহ্য করিতে পারে—তাহারই যেন ইহা বীক্ষণাগার। ধর্মের জন্য মানুষ ছোটখাট ত্যাগস্বীকার করিতে পারে, কিন্তু চরম পরীক্ষা যখন আসে মর্মস্থানে আঘাত পড়ে। পুত্র, কন্যা মানুষের মর্মতম স্থান। একেবারে সেই কোমলতম মর্মে আঘাত করিয়া ধর্মের সোনা যাচাই করিতে ইচ্ছা কবি যেন করিয়াছেন; কাজেই এইজাতীয় নাটকে মানুষের কামনার উপরিতলের বস্তুগুলিকে বাদ দিয়া কবি একেবারে অস্তিত্বের তলদেশে গিয়া আঘাত হানিয়াছেন; তাহাতে কতক কৃত্রিম বলিয়া ধরা পড়িয়াছে, আবার অকৃত্রিম রত্ন ও উদ্ঘাটিত হইয়া পড়িয়াছে।

## লক্ষ্মীর পরীক্ষা

ইহাতে ছন্দকে নূতন একটি কাজে কবি ব্যবহার করিয়াছেন। মুখের কথার ছন্দকে স্পন্দকে ইহাতে সংলাপের ছন্দে ধরিবার চেষ্টা। এই নাটকের আবহাওয়া ঘরোয়া, ইহার বিষয়বস্তুর সীমানা অন্তঃপুরের বহির্ভূত নয়, চরিত্রগুলি সমস্তই নারীর, এ রকম ক্ষেত্রে ঘরোয়া ছন্দটিকে পরীক্ষার একটা অপূর্ব সুযোগ কবি পাইয়াছেন।

এই পরীক্ষার ক্ষেত্র ও সুযোগ বাংলা কাব্যে এখনো যথেষ্ট রহিয়াছে।

অত্যন্ত সহজ, সরল ও সরসভাবে বহু উচ্চাঙ্গের ভাব ইহাতে

১ দ্রষ্টব্য নৈবেদ্য ৭০, বলাকা ১১, ৩৭।

কথিত হইয়াছে। 'কণিকা'তে যে কাজ কবির করিবার চেষ্টা, সেই কাজ অধিকতর কৌশলে ও আয়াসহীনতায় এখানে সম্পন্ন হইয়াছে। ভবিষ্যতে এই লঘু সরস নাট্যখানি হইতেই কবির সবচেয়ে বেশি উদ্ধৃতি প্রবাদ ও বাক্যাংশরূপে বাংলা ভাষায় চালু হইবে বলিয়া আমার বিশ্বাস।

## চিত্রাঙ্গদা

চিত্রাঙ্গদা ও লামিয়া, দুইজন কবির তরুণ বয়সের রচিত কাব্য ; ইহাদের মধ্যে যে ঐক্য দেখা যায়, তাহা কেবল ঘটনার নহে, ভাবনারও বটে, দুইজন তরুণ কবির জীবনদর্শনের চিহ্ন ইহাতে আছে, আর আসল ঐক্য সেই জীবনদর্শনের ভঙ্গীতে। অন্তরের কল্পলোক হইতে বাস্তবের বহির্জগতে বাহির হইয়া পড়িবার প্রয়াস এই দুইখানি কাব্যে আছে ; এই অন্তর্লোক রবীন্দ্রনাথের ভাষায় হৃদয়-অরণ্য, কীট্‌সের ভাষায় রোমান্স।

স্বল্পস্থায়ী কবি-জীবনে কীট্‌স্ দ্রুতপদে নিশ্চিত সন্ধানে এই অন্তর্জগৎ হইতে বাহিরে আসিতেছিলেন—প্রত্যেকটি কাব্য তাঁহার বহির্মুখী পদচিহ্ন বহন করিয়া সাক্ষ্য দিতেছে। কীট্‌সের কাব্য আছে, আবার তাঁহার চিঠিপত্র ও বন্ধুবান্ধবদের স্মারক আছে, এখন এই দুইয়ে মিলাইয়া একটিকে অপরটির প্রতিপূরক ভাবে ব্যবহার করিয়া আমরা জানি যে, কীট্‌সের জীবনে রোমান্সের মোহভঙ্গের একটা পালা চলিতেছিল ; যে মোহভঙ্গে ভগ্নহৃদয় হইয়া লামিয়া কাব্যের নায়ক Lycius প্রাণত্যাগ করিয়াছিল তদনুরূপ একটি অভিজ্ঞতা কবির জীবনেও ঘটিতেছিল ; Lycius প্রাণত্যাগ করিয়াছিল—রোমান্স-বিজয়ী কবিচিত্ত তাহাতে মরে নাই, বাস্তবের সত্যতর জগতে নূতনতর জন্ম লাভ করিয়াছিল।

রবীন্দ্রনাথের বেলাতে আমরা কেবল অর্ধেক জানি ; কাব্যকে জানি, অন্তর্জীবনের কোনো ইতিহাস এ পর্যন্ত জানিতে পারি নাই,

কিন্তু অনুমান করিয়া লইতে পারি যে, অনুরূপ একটা অভিজ্ঞতা তাঁহার জীবনেও চলিতেছিল, আর কেবল চিত্রাঙ্গদা কাব্যে নয়—পরবর্তী বহু গ্রন্থে অভিজ্ঞতার একই ক্রমবিকাশ দেখিতে পাওয়া যায়, তাই মনে করা অসঙ্গত হইবে না যে, অভিজ্ঞতার এই চংক্রমণ শেষ পর্যন্ত তাঁহার জীবনে চলিতেছে।

২

কাব্যের প্রথমেই দেখি চিত্রাঙ্গদা ও অর্জুন দুইজন দুই ধরনের অবাস্তবতার কল্পলোকে বাস করিতেছে, এই কল্পলোক উভয়েরই স্বেচ্ছাসৃষ্টি—এবং দুইজনেই ইহাকে মানবস্বভাবের উপরে ব্যক্তিগত অভিরুচির বিজয় মনে করিয়া গৌরব বোধ করিতে অভ্যস্ত ছিল। কিন্তু ঘটনাস্রোতে দুইজনে মুখামুখি হইয়া দাঁড়াইতেই ইহার অবাস্তবতা ধরা পড়িয়া গেল—আর শুধু তাই নয়—তখন এই গৌরবের চিহ্নকে ধূলায় লুটাইয়া দিতে দুইজনের কত প্রয়াস!

চিত্রাঙ্গদার অবাস্তবতা তাহার নারীস্বভাব-লোপকারী পুরুষের পরিচ্ছদ ও পুরুষের বীর্য; ইহাতে সে আত্মপ্রসাদ অনুভব করিত।

মোর পিতৃবংশে কভু পুত্রী জন্মিবে না—
দিয়াছিলা হেন বর দেব উমাপতি
তপে তুষ্ট হয়ে। আমি সেই মহাবর
ব্যর্থ করিয়াছি। অমোঘ দেবতাবাক্য
মাতৃগর্ভে পশি, দুর্বল আরম্ভ মোর
পারিল না পুরুষ করিতে শৈবতেজে,
এমনি কঠিন নারী আমি।

কিন্তু যেদিন তাহার পরুষ নারীত্ব অর্জুনের মনোহরণ করিতে অসমর্থ হইল সেদিন বুঝিতে পারিল, যাহাতে গর্ব তাহাতে তৃপ্তি নাই, বুঝিতে পারিল ব্যক্তিগত অভিরুচির দ্বারা মানবস্বভাবকে জবরদস্তি করিয়া চাপিয়া ধরিলে তাহাতে নিজেরই শ্বাসরোধ হইয়া আসে। এতদিন যাহাকে অটল দুর্গ বলিয়া মনে হইয়াছে, তাহার দুর্গতি হইতে

রক্ষা করিবার জন্য সে বসন্ত ও মদনের সাহায্য লইতে বাধ্য হইল। বাস্তবের ধাতুকলসের আঘাতে রোমান্সের মৃৎকলসে প্রথম বারের জন্য টোল্ পড়িল ; প্রথমবার এইজন্য যে, এখনো শেষ হয় নাই, মৃৎকলসটা শতখণ্ড হইয়া অতলে তলাইয়া যাওয়া দরকার।

অর্জুনের অবাস্তবতা আবার আর এক রকমের। সে প্রতিজ্ঞা-ভঙ্গের প্রায়শ্চিত্তের জন্য আর একটা বড় রকমের অপরাধ করিতেছিল —সেটারও তো প্রায়শ্চিত্ত হওয়া দরকার। প্রতিজ্ঞা ভঙ্গ করিয়া সে ব্রহ্মচারী সাজিয়াছিল—অর্থাৎ মানবপ্রকৃতিকে অস্বীকার করিতে বসিয়াছিল ; মানবপ্রকৃতি ছাড়িবে কেন—ঘটনার আবর্ত তাহাকে সেই ঘাটে আনিয়া ফেলিল, যে ঘাটের সে ভয় করিতেছিল ; ব্রহ্মচারীর গৌরবকে ঘটনাস্রোত নারীর পদপ্রান্তে আছাড় মারিয়া চুরমার করিয়া ফেলিল।

যে অর্জুন একদা দেবতার বরলাভের আগের চিত্রাঙ্গদার বিবাহের প্রস্তাব শুনিয়া বলিয়াছিল—

ব্রহ্মচারী ব্রতধারী আমি। পতিযোগ্য
নহি বরাঙ্গনে।—

সেই অর্জুনের রূপময়ী চিত্রাঙ্গদার কাছে নিজের একদা অহঙ্কৃত ব্রহ্মচর্য ভাঙিবার সে কি প্রয়াস !

চিত্রাঙ্গদা

শুনেছিনু, ব্রহ্মচর্য
পালিছে অর্জুন দ্বাদশবরষব্যাপী।
সেই বীর কামিনীরে করিছে কামনা
ব্রত ভঙ্গ করি'! হে সন্ন্যাসী, তুমি পার্থ ?

অর্জুন

তুমি ভাঙিয়াছ ব্রত মোর। চন্দ্র উঠি
যেমন নিমেষে ভেঙে দেয় নিশীথের
যোগনিদ্রা-অন্ধকার।

এইরূপে চিত্রাঙ্গদা ও অর্জুনের স্বেচ্ছারচিত মোহদুর্গের প্রথম প্রাকার ভাঙিয়া পড়িল—কিন্তু এই অলঙ্ঘ্য দুর্গের প্রাকার তো আর একটা নয়, একটার পরে আর একটা; কাব্যের পরবর্তী অংশ এই প্রাকারভঙ্গের ইতিহাস।

৩

এবারে চিত্রাঙ্গদা দেখিল যে, সে এক মোহ ভঙ্গ করিবার উদ্দেশ্যে আর এক গভীরতর মোহের সৃষ্টি করিয়া বসিয়াছে, আর এ মোহ তাহার স্বয়ংবৃত, এ মোহের দ্বন্দ্ব মায়াতে মানবে, দেহে মনে, রূপে অরূপে। অর্জুনের চোখ ভুলাইবার জন্য সে বসন্ত ও মদনের নিকট হইতে বর্ষভোগ্য মোহিনীকান্তি ভিক্ষা করিয়া লইয়াছিল, এই ভিক্ষালব্ধ সৌন্দর্যই শেষে তাহার শত্রু হইয়া দাঁড়াইল।

চিত্রাঙ্গদা নিজের বাস্তব কুরূপকে ঢাকিবার জন্য যে রোমান্টিক মায়ার সাহায্য লইয়াছিল অবশেষে তাহাকে সেই রোমান্টিক ছলনার বিরুদ্ধে দাঁড়াইতে হইল—ইহা বাস্তবতার প্রতিশোধ।

দেবতার বরে রূপময়ী চিত্রাঙ্গদার কাছে অর্জুন ধরা দিতে আসিলে সে সুখী না হইয়া অননুভূতপূর্ব একপ্রকার ঈর্ষা বোধ করিল।

মুহূর্তেকে সত্য ভঙ্গ
করি, অর্জুনেরে করিতেছ অনর্জুন
কার তরে? মোর তরে নহে। এই দুটি
নীলোৎপল নয়নের তরে; এই দুটি
নবনীনিন্দিত বাহুপাশে সব্যসাচী
অর্জুন দিয়াছে আসি ধরা, দুই হস্তে
ছিন্ন করি সত্যের বন্ধন।

… … …

হায়, আমারে করিল
অতিক্রম আমার এ তুচ্ছ দেহখানা—
মৃত্যুহীন অন্তরের এই ছদ্মবেশ
ক্ষণস্থায়ী।

আবার—

আমি নহি, আমি নহি, হায় পার্থ, হায়,
কোন্ দেবের ছলনা।
... ... মিথ্যারে কোরো না
উপাসনা। শৌর্য বীর্য মহত্ত্ব তোমার
দিয়ো না মিথ্যার পদে।

এখানে মিথ্যা বলিতে চিত্রাঙ্গদা যাহা বুঝিতেছে তাহা নিজের দেবদত্ত রূপ; পার্থ এই দেবদত্ত রূপ দেখিয়া ভুলিয়াছে, অন্তরের আসল ব্যক্তিটিকে সে দেখিতে পায় নাই; কিংবা আসল ব্যক্তিটিকে অর্জুন দেখিয়াছিল, চিত্রাঙ্গদার সেই রূপহীন রূপ তাহাকে মুগ্ধ করে নাই। তখন সৌন্দর্যহীন সত্যকে মিথ্যা সৌন্দর্যের দ্বারা কোনোমতে ঢাকিয়া দিবার জন্য দেবতাদের সাধনা করিয়াছিল—আর এখন বুঝিতে পারিল—সৌন্দর্যহীন সত্য, মিথ্যা সৌন্দর্যের চেয়ে অনেক-গুণে বরণীয়: বাস্তব আমাদের যতই আঘাত করুক শেষ পর্যন্ত তাহাই শেষনির্ভর।

৪

চিত্রাঙ্গদাকাব্য রবীন্দ্রনাথের শকুন্তলা; শকুন্তলা কাব্যে একটি মাত্র নায়িকার দ্বারা বিরহমিলনের শেষ কথাটি বলা হইয়াছে, এমন বোধহয় আর কোনো সংস্কৃত কাব্যে হয় নাই। চিত্রাঙ্গদাকাব্যেতে একমাত্র নায়িকা চিত্রাঙ্গদা। কিন্তু এই একের মধ্যে দুই সৃষ্টি করা হইয়াছে, আর এই দুইয়ের দ্বন্দ্বে প্রেমের অভিজ্ঞতা ঘনীভূত হইয়া উঠিয়াছে।

চিত্রাঙ্গদার দুইটি সত্তা : বাহিরে সে রূপময়ী, অন্তরে সে প্রেমময়ী ; বাহিরের রূপ দেবদত্ত, অন্তরের প্রেম স্বাভাবিক। অর্জুন যাহাতে আকৃষ্ট চিত্রাঙ্গদার তাহা সত্য রূপ নয়, প্রেমময়ী ত্রাসমিশ্র ঈর্ষার সঙ্গে দেখিতেছে অর্জুনের হৃদয়ের অর্ঘ্য ঐ মিথ্যার পদপ্রান্তে পড়িতেছে—কাজেই

কারে, দেব, করাইলে পান। কার তৃষা
মিটাইলে। সে চুম্বন, সে প্রেমসংগম
এখনো উঠিছে কাঁপি যে-অঙ্গ ব্যাপিয়া
বীণার ঝংকার সম, সে তো মোর নহে।
... ... ... ... ...
মীনকেতু,
কোন্ মহারাক্ষসীরে দিয়াছ বাঁধিয়া
অঙ্গসহচরী করি ছায়ার মতন—
কি অভিসম্পাত!

আবার

অন্তরে বাহিরে মোর হয়েছে সতিন,
আর তাহা নারিব ভুলিতে। সপত্নীরে
স্বহস্তে সাজায়ে সযতনে, প্রতিদিন
পাঠাইতে হবে, আমার আকাঙ্ক্ষাতীর্থ
বাসরশয্যায়
... ... ... ... ...
ওগো, দেহের সোহাগে
অন্তর জ্বলিবে হিংসানলে, হেন শাপ
নরলোকে কে পেয়েছে আর। হে অতনু,
বর তব ফিরে লও।

একদা যে বর পাইয়া নিজেকে সে সৌভাগ্যবতী মনে করিয়াছিল, আজ তাহা ফিরাইয়া দিবার জন্য কি আগ্রহ! অনঙ্গের

কাছে অঙ্গের প্রার্থনা করিলে বোধহয় এইরূপ দণ্ডই হইয়া থাকে।

মদন জিজ্ঞাসা করিল এখন তাহার রূপ কাড়িয়া লইলে অতৃপ্ত অর্জুন কি তাহা সহ্য করিতে পারিবে? অর্জুন কি তাহাকে আক্রোশে পরিত্যাগ করিবে না? চিত্রাঙ্গদা বলিতেছে—

সেও ভালো। এই ছদ্মরূপিণীর চেয়ে
শ্রেষ্ঠ আমি শতগুণে। সেই আপনারে
করিব প্রকাশ; ভালো যদি নাই লাগে,
ঘৃণাভরে চলে যান যদি, বুক ফেটে
মরি যদি আমি, তবু আমি আমি রব।

'এই ছদ্মরূপিণীর চেয়ে শ্রেষ্ঠ আমি শতগুণে', অর্থাৎ মিথ্যা সৌন্দর্যের চেয়ে সত্য রূপহীনতা শতগুণে শ্রেষ্ঠ, রোমান্টিক ছলনার চেয়ে রূঢ়বাস্তব শতগুণে শ্রেষ্ঠ।

কিন্তু

'মার যদি আমি, তবু আমি আমি রব'।···

বৈষ্ণব কবিদের রাধিকা হইলে অন্য উত্তর দিত; সে বলত, আমি মরি আর বাঁচি তাহা ভাবিবার নয়—আমার প্রিয় তৃপ্ত হইলেই হইল; তাহাতেই আমার তৃপ্তি। প্রেমের আসল লক্ষণ আত্মবিস্মৃতি চিত্রাঙ্গদার প্রেমে নাই, সে 'আমি'টাকে কিছুতেই ভুলিতে পারিতেছে না। 'আমি'-বিস্মরণের বৈরাগ্য তাহার মধ্যে নাই।

কবি লিখিয়াছেন—'বৈরাগ্যসাধনে মুক্তি সে আমার নয়!'

তিনি জগৎকে ভালোবাসেন বলিয়াই বৈরাগ্যব্রত তাঁহার নয়; কিন্তু প্রেমের চেয়ে শ্রেষ্ঠ বৈরাগ্য আর কী আছে? যে প্রেম প্রেমাস্পদকে ছাড়া আর সকলকে, এমন কি নিজেকে পর্যন্ত ভুলিয়া যায়, তাহাই প্রকৃত বৈরাগ্য; সে হিসাবে রাধা প্রেমের বৈরাগী, চিত্রাঙ্গদা কেবল অনুরাগী মাত্র।

চিত্রাঙ্গদার দেবদত্ত সৌন্দর্য ফিরাইয়া দিবার আগ্রহ দেখিয়া বসন্ত বলিতেছেন,

ফুলের ফুরায় যবে ফুটিবার কাজ
তখন প্রকাশ পায় ফল। যথাকালে
আপনি ঝরিয়া পড়ে যাবে, তাপক্লিষ্ট
লঘু লাবণ্যের দল; আপন গৌরবে
তখন বাহির হবে, হেরিয়া তোমারে
নূতন সৌভাগ্য বলি মানিবে ফাল্গুনী।

মিথ্যাই হোক, আর সত্যই হোক, প্রেমের বিকাশে রূপেরও সার্থকতা আছে। রূপ ও প্রেম, বাহির ও অন্তর, দেহ ও আত্মা, দুইয়ে মিলিয়াই পরিপূর্ণ সত্তা।

গ্রীক শিল্পীরা এ সত্য জানিতেন; আবার এক হিসাবে শ্রেষ্ঠ গ্রীক প্লেটো ইহাকে অস্বীকার করিয়াছিলেন; তিনি অন্তর্লোকের উপরে অধিকতর আস্থা স্থাপন করিয়াছিলেন। কিন্তু রোমান্টিক সাহিত্যের আমলে এই দু'য়ের সন্ধি ভাঙিয়া গিয়া বাড়াবাড়ি ঘটিয়াছে—

'Life, life a dome of many-coloured glass
Stains the white radiance of eternity,
Until death tramples it to fragments.'

সূর্যের শুভ্রকিরণ ও সপ্তচ্ছদ বর্ণমালা বস্তুত একই, তবে চিত্রবর্ণ জীবনদেউলের স্ফটিক ভাঙিয়া ফেলিয়া নিরঞ্জন শুভ্রতাকে দেখিবার অস্বাভাবিক আগ্রহ কেন? কারণ, রোমান্টিক মনোবৃত্তির কাছে বহিঃ অপেক্ষা অন্তঃ-র মূল্য অধিক; দেহ অপেক্ষা আত্মার দাবী বড়; তথ্যনিরপেক্ষ সত্যর প্রতি তাহার আকাঙ্ক্ষা অত্যুগ্র। রোমান্টিক মনোবৃত্তি জানে না যে, বহিঃ ও অন্তঃ মিলাইয়াই সত্তার সমগ্রতা, দেহ ও আত্মা, তথ্য ও সত্য মিলিয়াই সত্তার সম্পূর্ণ রূপ। রোমান্টিক মনোবৃত্তির ট্র্যাজেডি এই যে, জীবনকে সে ভালোবাসে, কিন্তু

ভালোবাসায় যে ধৈর্য, যে সহিষ্ণুতার আবশ্যক সে গুণ তাহার নাই; জগৎকে সে জানিতে চায়, কিন্তু জ্ঞানের জন্য যে অবিচলিত নিষ্ঠার আবশ্যক সে নিষ্ঠা তাহার নাই; রোমান্টিক মনোবৃত্তির ট্র্যাজেডি এই যে, কাজ সে করিতে চায়, কিন্তু কর্মে প্রতিপদে যে আত্মনিয়ন্ত্রণ আবশ্যক সে নিয়মানুবর্তিতা তাহার নাই; রোমান্টিক মনোবৃত্তি "a beautiful and ineffectual angel, beating in the void his luminous wings in vain."

প্রেমের বিকাশে রূপের প্রয়োজন আছে বসন্ত তাহা বলিয়াছেন বটে, কিন্তু চিত্রাঙ্গদা বুঝিয়াছে বলিয়া মনে হয় না—কারণ এই ধার-করা রূপে তাহার 'আমিত্ব' তৃপ্ত হইতেছে না; অর্জুনকে তৃপ্তি দিতে গিয়া তো আর সে নিজের আমিত্বকে খর্ব করিতে পারে না। ধার-করা রূপে যে তাহার আমিত্ব খর্ব হয়—তাহার প্রেমের লক্ষ্য প্রেমিক নয়—সে নিজে, তাহার বিশ্বগ্রাসী 'আমি'।

এই পর্যন্ত গেল চিত্রাঙ্গদার রূপের ট্র্যাজেডি। এবারে তাহার প্রেমের ট্র্যাজেডি দেখা যাক্। সে জানিত তাহার বাহিরের রূপ অন্তরের 'আমি'র শত্রু। তাহার ভয় ছিল একদিন অর্জুন রূপের এই ছলনা ধরিয়া ফেলিবে, তাই সে নিজে হইতেই ছলনাকে দূর করিয়া দিবার জন্য মদনবসন্তকে অনুরোধ করিয়াছিল। অনুরূপ একটা ভীতি প্রেম সম্বন্ধেও তাহার মনে ছিল; বিশ্ববিহীন, সমাজসম্বন্ধহীন, উন্মাদনসর্বস্ব, আরণ্য প্রেম চিরস্থায়ী নয়; অরণ্যের পরিবেশ হইতে ইহাকে ছিন্ন করিয়া সংসারে লইয়া গেলে ছিন্নবৃন্ত অরণ্যের ফুলের মতোই ইহা ঝরিয়া যায়; জীবনের সমগ্র দাবিকে উপেক্ষাকারী এ প্রেম টিকিতে পারে না, এ-মোহ একদিন ভাঙিবেই। কিন্তু মোহ-ভঙ্গের আগে যে আনন্দ পাওয়া যায় তাহাই লাভ; কালের দৈর্ঘ্যে আনন্দের বিচার নয়, স্বল্পস্থায়ী বলিয়াই আনন্দ আনন্দদায়ক, হীরার টুকরা ছোটই হয়।

এইদিক দিয়া দেখিতে গেলে চিত্রাঙ্গদা পুরাপুরি রিয়ালিস্ট,

প্রেমের প্রকৃতি সম্বন্ধে এতটুকু ভ্রান্তিও তাহার মনে ছিল না। বরঞ্চ অর্জুনের সঙ্গে তুলনা করিলে এ বিষয়ে তাহার দৃষ্টিকে স্বচ্ছতর বলিয়া মনে হয়।

চিত্রাঙ্গদা জানিত প্রেমের উন্মাদনায় শ্রান্তি আছে; যে-প্রেমের জীবন তাহারা যাপন করিতেছে, সেই রোমান্টিক প্রেমের স্থান সংসারে নয়: সমাজ বংশ গোত্রের দ্বারা ধরিতে গেলে তাহা নষ্ট হইয়া যায়: অর্থাৎ প্রণয়িনী আর গৃহিণী একসঙ্গে পাওয়া যায় না; প্রণয়িনীর কালক্রমে গৃহিণী হইয়া উঠিতে আপত্তি নাই, কিন্তু একটু তলাইয়া দেখিলেই বুঝিতে পারা যাইবে প্রণয়িনী তখন আর প্রণয়িনী থাকে না।

অর্জুন এমন স্পষ্টভাবে এ বিষয়টি ধরিতে পারে নাই; সে প্রণয়িনীকে গৃহে লইয়া যাইবার জন্য ব্যগ্র হইয়া চিত্রাঙ্গদার নামধাম বংশপরিচয় জানিতে চাহিয়াছিল। অথবা আরও সত্য কথা এই যে, অর্জুন চিত্রাঙ্গদার মধ্যে প্রণয়িনী ও গৃহিণীর সমন্বয় করিতে চেষ্টা করিতেছিল। কিন্তু চিত্রাঙ্গদা সেদিক দিয়াই গেল না—সে এই দুইটাকে স্বতন্ত্র করিয়া রাখিতে চায়; সে গৃহিণী হইবে, কিন্তু এখন নয়; প্রণয়িনীর পালা ফুরাইলে গৃহিণীরূপে সে দেখা দিবে। বসন্তের উক্তিকে কিঞ্চিৎ পরিবর্তন করিয়া লইলেই আমাদের কাজ চলিবে—

ফুলের ফুরায় যবে ফুটিবার কাজ
তখন প্রকাশ পায় ফল।

ফুলের স্থানে প্রণয়িনী আর ফলের স্থানে গৃহিণী।

এইদিক দিয়া দেখিতে গেলে চিত্রাঙ্গদাকাব্যকে প্রেমের বিকাশের কাব্য বলা যাইতে পারে—প্রণয়িনী হইতে গৃহিণীর বিকাশ; পত্নীরূপ হইতে মাতৃরূপের বিকাশ; এই হিসাবেও ইহা শকুন্তলাকাব্যের সগোত্র।

অর্জুনের বীরচিত্তকে প্রেমের মদিরা বেশিদিন মুগ্ধ করিয়া রাখিতে পারে নাই; মোহ তাহার হইয়াছিল, কিন্তু ধীরে ধীরে

মোহভঙ্গ হইতে আরম্ভ করিল ; একে একে বিরাট বিশ্ব আবার তাহার চোখে পড়িয়াছে। প্রেমের সংগ্রাম হইতে পৃথিবীর সঙ্গলিপ্সা আবার তাহার মনে দেখা দিল ; সে বুঝিল প্রেম যত বড়ই হোক বিশ্ব তাহার চেয়ে বড়। তাই সে একদিন চিত্রাঙ্গদাকে বলিল—প্রেমের পালা সাঙ্গ হইয়াছে ; প্রেমের স্মৃতিকে বহন করিয়া এখন গৃহে ফিরিবার দিন আসন্ন।

শঙ্কিত চিত্রাঙ্গদা বলিতেছে—

এ প্রেমের গৃহ আছে ?

অর্জুন

গৃহ নাই ?

চিত্রাঙ্গদা

নাই।

গৃহে নিয়ে যাবে ! বোলো না গৃহের কথা !
গৃহ চিরবরষের ; নিত্য যাহা থাকে
তাই গৃহে নিয়ে যেয়ো।

গৃহ শাশ্বত, শাশ্বতগৃহে প্রেমের শাশ্বতী মূর্তি—গৃহিণীমূর্তি সাজে ; প্রেমের উন্মাদিনী মূর্তি, যে অবাস্তব রোমান্টিক প্রেমজীবন তাহারা যাপন করিতেছে, তাহার যথার্থ স্থান এই অরণ্যেই, সেখানে সমাজ নাই, সংসার নাই, বিশ্ব নাই—কেবল তাহারাই আছে।

কিন্তু অর্জুনের মন আজ লোকালয়ের জন্য আকুল ; চিত্রাঙ্গদার প্রেমের প্রতিযোগিতার এই কি যোগ্য উত্তর—

ওই শোনো

প্রিয়তমে, বনান্তের দূর লোকালয়ে
আরতির শান্তিশঙ্খ উঠিল বাজিয়া।

৬

চিত্রাঙ্গদা চায় মোহকে দীর্ঘায়িত করিতে—কারণ, মোহ তো একসময়ে ভাঙিবেই ; অর্জুন চায় মোহাতীত মানুষকে। মোহের ক্ষণস্থায়িত্ব তাহাকে ভীত করে, মোহকে ধরা-ছোঁয়া যায় না ; মানুষকে সে নামগোত্রবংশ দশ রকমে দৃঢ় করিয়া ধরিতে চায়।

চিত্রাঙ্গদা যখন দেবদত্ত রূপ দেবতাদের ফিরাইয়া দিতে চাহিয়াছিল—তারপরে কত পরিবর্তন ঘটিয়াছে! এখন অর্জুন সেই রূপের আবরণ খুলিয়া ফেলিয়া আসল মানুষটাকে চায় আর আসল মানুষ রূপের আড়াল ছাড়িয়া এখন বাহির হইয়া আসিতে রাজী নয়।

অর্জুন

কোনো গৃহ নাই তব, প্রিয়ে, যে ভবনে
কাঁদিছে বিরহে তব প্রিয় পরিজন ?
... ... ... ... ...

চিত্রাঙ্গদা

তুমি যারে ভালোবাসিয়াছ, সে এমনি
শিশিরের কণা, নামধামহীন !

অর্জুন

কিছু
তার নাই কি বন্ধন পৃথিবীতে ? এক
বিন্দু স্বর্গ শুধু ভূমিতলে ভুলে প'ড়ে
গেছে ? ... ... ... ...
তাই সদা হারাই হারাই
করে প্রাণ, তৃপ্তি নাহি পাই, শান্তি নাহি
মানি। সুদুর্লভে, আরো কাছাকাছি এসো।
নামধাম-গোত্রগৃহ-বাক্যদেহমনে
সহস্র বন্ধন-পাশে ধরা দাও প্রিয়ে !
... ... .. ... ...

চিত্রাঙ্গদা

নাই, নাই, নাই। যারে বাঁধিবারে চাও
কখনো সে বন্ধন জানে নি। ... ...

অর্জুন

তাহারে যে ভালবাসে
অভাগা সে। প্রিয়ে, দিয়ো না প্রেমের হাতে
আকাশকুসুম! বুকে রাখিবার ধন
দাও তারে, সুখে দুঃখে সুদিনে দুর্দিনে।

এখানে অর্জুন ও চিত্রাঙ্গদার দ্বন্দ্বের মূলে দুটি বিভিন্ন বস্তু, অর্জুন ভালোমন্দ-ভুলত্রুটি-পূর্ণ মানুষের কথা বলিতেছে—আর চিত্রাঙ্গদা নিখুঁত, নিটোল নিছক প্রেমের কথা বলিতেছে, যে প্রেম—"মেঘের সুবর্ণ ছটা, গন্ধ কুসুমের, তরঙ্গের গতি।"

অর্জুনের বীরচিত্তের জাগরণের মুখে এমন এক ঘটনা ঘটিল যাহাতে কাহিনীর গতি ত্বরিত হইয়া উঠিয়া পরিণামকে অবশ্যম্ভাবীর মুখে ঠেলিয়া দিল। পার্বত্য জাতির অকস্মাৎ আক্রমণে মণিপুর রাজ্যে হাহাকার উঠিয়াছে; আগে চিত্রাঙ্গদা রাজ্যের রক্ষক ছিল—এখন সে তীর্থযাত্রা করাতে অসহায় প্রজাদের কে আর রক্ষা করিবে! চিত্রাঙ্গদার নর্মালাপের আহ্বানে অর্জুন বলিল—

আজ নহে
প্রিয়ে।

চিত্রাঙ্গদা

কেন নাথ?

অর্জুন

শুনিয়াছি, দস্যুদল
আসিছে নাশিতে জনপদ। ভীত জনে
করিব রক্ষণ।

চিত্রাঙ্গদা বলিল, কোনো ভয় নাই। তীর্থযাত্রাকালে রাজ্যরক্ষার ব্যবস্থা চিত্রাঙ্গদা করিয়া গিয়াছে। কিন্তু

অর্জুন

তবু আজ্ঞা করো, প্রিয়ে, স্বল্পকালতরে
করে আসি কর্তব্যসাধন। বহুদিন
রয়েছে অলস হয়ে ক্ষত্রিয়ের বাহু।

তারপরে চিত্রাঙ্গদা অন্যমনস্ক অর্জুনকে জিজ্ঞাসা করিতেছে সে কাহার কথা ভাবিতেছে। চিত্রাঙ্গদার? অর্জুন জানিত না যে চিত্রাঙ্গদাই তাহার সম্মুখে; সে তাহাকে পাইয়াও পায় নাই। কেন? কেবল কি জানিত না বলিয়াই? না। সে কেবল চিত্রাঙ্গদার দেহটাকে পাইয়াছিল, দেহ ও দেহাতীত সত্তায় মিলিয়া যে সম্পূর্ণ মানুষ তাহাকে পায় নাই; প্রেমের উন্মাদনাকে পাইয়াছিল, উন্মাদনা ও শান্তি মিলিয়া যে প্রেমের পূর্ণতা তাহাকে সে পায় নাই; Irony-কে প্রকাশ করিবার জন্যই কবি অর্জুনকে দিয়া বলাইতেছেন—

বুঝিতে পারি নে
আমি রহস্য তোমার। এতদিন আছি,
তবু যেন পাইনি সন্ধান। তুমি যেন
বঞ্চিত করিছ মোরে গুপ্ত থেকে সদা;
তুমি যেন দেবীর মতন, প্রতিমার
অন্তরালে থেকে আমারে করিছ দান
অমূল্য চুম্বন-রত্ন, আলিঙ্গন-সুধা;
... ... অঙ্গহীন
ছন্দোহীন প্রেম প্রতিক্ষণে পরিতাপ
জাগায় অন্তরে। তেজস্বিনী, পরিচয়
পাই তব মাঝে মাঝে কথায় কথায়।
... ... ... ...

সেই সত্য
কোথা আছে তোমার মাঝারে, দাও তারে।
আমার যে-সত্য তাই লও।

এতক্ষণে অর্জুনের মোহ সম্পূর্ণ ভাঙিয়াছে। চিত্রাঙ্গদার মোহ ভাঙিবার ভয় ছিল—কিন্তু মোহ ছিল না। তাহার আশঙ্কা ছিল—

যামিনীর নর্মসহচরী
যদি হয় দিবসের কর্মসহচরী,
সতত প্রস্তুত থাকে বামহস্তসম
দক্ষিণহস্তের অনুচর, সে কি-ভালো
লাগিবে বীরের প্রাণে?

কিন্তু অর্জুনের ব্যাকুলতা দেখিয়া সে বুঝিতে পারিল অর্জুন সত্যই বীর অর্থাৎ সে মোহের চেয়ে সত্যকে বড় মনে করে; বহিঃ অপেক্ষা অন্তরকে মূল্যবান মনে করে; সুন্দর অবাস্তবের চেয়ে নিষ্করুণ বাস্তবকে বাঞ্ছনীয় মনে করে,—তাহার আত্মপ্রকাশে অর্জুন আর আঘাত পাইবে না—বরঞ্চ আত্মপ্রকাশ না করিলেই আহত হইবে। দেবদত্ত রূপের উল্লেখ করিয়া সে বলিতেছে—

যে-ফুলে করেছি পূজা, নহি আমি কভু
সে-ফুলের মতো, প্রভু, এত সুমধুর,
এত সুকোমল, এত সম্পূর্ণ সুন্দর।
দোষ আছে, গুণ আছে, পাপ আছে, পুণ্য
আছে, কত দৈন্য আছে; আছে আজন্মের
কত অতৃপ্ত তিয়াষা। সংসার-পথের
পান্থ, ধূলিলিপ্ত বাস, বিক্ষত চরণ;
কোথা পাব কুসুম-লাবণ্য, দুদণ্ডের
জীবনের অকলঙ্ক শোভা। কিন্তু আছে
অক্ষয় অমর এক রমণীহৃদয়।

... ... ... ...

আছে এক সীমাহীন
অপূর্ণতা, অনন্ত মহৎ।

চিত্রাঙ্গদার এই আত্মপ্রকাশের উক্তির সঙ্গে 'শেষের কবিতা'র লাবণ্যের আত্মনিবেদনের কেমন মিল !

যে আমারে দেখিবারে পায়
অসীম ক্ষমায়
ভালোমন্দ মিলায়ে সকলি,
এবারে পূজায় তারি আপনারে দিতে চাই বলি।

চিত্রাঙ্গদার আর শেষের কবিতার মধ্যে কত বৎসরের দূরত্ব, কিন্তু কবির দৃষ্টির কোনো পরিবর্তন হয় নাই। রবীন্দ্রনাথের কাব্য অবাস্তবের মোহভঙ্গের কাব্য ; তাঁহার কাব্যের মোহভঙ্গের সূচনা আছে, কিন্তু কোথাও সম্পূর্ণতা নাই।

"অনেক বছর আগে রেলগাড়িতে যাচ্ছিলুম শান্তিনিকেতন থেকে কলকাতার দিকে, তখন বোধ করি চৈত্র মাস হবে। রেললাইনের ধারে আগাছার জঙ্গল। হলদে বেগনি সাদা রঙের ফুল ফুটেছে অজস্র। দেখতে দেখতে এই ভাবনা এল মনে যে, আর কিছুকাল পরেই রৌদ্র হবে প্রখর, ফুলগুলি তার রঙের মরীচিকা নিয়ে যাবে মিলিয়ে—তখন পল্লীপ্রাঙ্গণে আম ধরবে গাছের ডালে ডালে, তরুপ্রকৃতি তার অন্তরের নিগূঢ় রসসঞ্চয়ের স্থায়ী পরিচয় দেবে আপন অপ্রগল্‌ভ ফলসম্ভারে। সেই সঙ্গে কেন জানি না হঠাৎ আমার মনে হল, সুন্দরী যুবতী যদি অনুভব করে যে, সে তার যৌবনের মায়া দিয়ে প্রেমিকের হৃদয় ভুলিয়েছে তা হলে সে তার স্বরূপকেই আপন সৌভাগ্যের মুখ্য অংশে ভাগ বসাবার অভিযোগে সতিন বলে ধিক্কার দিতে পারে। এ যে তার বাইরের জিনিস, এ যেন ঋতুরাজ বসন্তের কাছ থেকে পাওয়া বর, ক্ষণিক মোহবিস্তারের দ্বারা জৈব উদ্দেশ্য সিদ্ধ করবার জন্যে। যদি তার অন্তরের মধ্যে যথার্থ চারিত্র্যশক্তি থাকে তবে সেই মোহমুক্ত শক্তির দানই তার প্রেমিকের পক্ষে মহৎ

লাভ, যুগলজীবনের জয়যাত্রার সহায়। সেই দানেই আত্মার স্থায়ী পরিচয়; এর পরিণামে ক্লান্তি নেই, অবসাদ নেই, অভ্যাসের ধুলি-প্রলেপে উজ্জ্বলতার মালিন্য নেই। এই চারিত্র্যশক্তি জীবনের ধ্রুব সম্বল, নির্মম প্রকৃতির আশু প্রয়োজনের প্রতি তার নির্ভর নয়। অর্থাৎ এর মূল্য মানবিক, এ নয় প্রাকৃতিক।

এই ভাবটাকে নাট্য-আকারে প্রকাশ-ইচ্ছা তখনি মনে এল; সেই সঙ্গেই মনে পড়ল মহাভারতের চিত্রাঙ্গদার কাহিনী। এই কাহিনীটি কিছু রূপান্তর নিয়ে অনেক দিন আমার মনের মধ্যে প্রচ্ছন্ন ছিল। অবশেষে লেখবার আনন্দিত অবকাশ পাওয়া গেল উড়িষ্যার পাণ্ডুয়া বলে একটি নিভৃত পল্লীতে গিয়ে।”[১]

চিত্রাঙ্গদা কাব্যকে রবীন্দ্রনাথের শকুন্তলা বলিয়াছি—ইহা অতিরঞ্জনের অত্যুক্তি নহে, সূক্ষ্ম দর্শনের ফল। শকুন্তলা ও চিত্রাঙ্গদার প্রেমের বিকাশে অনুরূপত্ব আছে। আর শুধু শকুন্তলা কেন, কুমার-সম্ভবের সঙ্গেও ইহার আন্তরিক ঐক্য। চিত্রাঙ্গদা মদনের সহায়তায় অর্জুনের চিত্ত জয় করিতে চাহিয়াছিল, সিদ্ধিলাভও করিয়াছিল, কিন্তু দেখিতে পাইল তাহাতে তৃপ্তি নাই, শান্তি নাই। উমা ও শকুন্তলা উভয়েরই এই এক অভিজ্ঞতা হইয়াছিল।

> “কুমারসম্ভব ও শকুন্তলাকে একত্র তুলনা না করিয়া থাকা যায় না। দুইটিরই কাব্যবিষয় নিগূঢ়ভাবে এক। দুই কাব্যেই মদন যে-মিলন সংসাধন করিতে চেষ্টা করিয়াছে, তাহাতে দৈবশাপ লাগিয়াছে; সে মিলন অসম্পন্ন, অসম্পূর্ণ হইয়া, আপনার বিচিত্র কারুকার্যখচিত পরমসুন্দর বাসরসজ্জার মধ্যে দৈবাহত হইয়া মরিয়াছে।……
>
> স্পর্ধিত মদন যে-মিলনের কর্তৃত্বভার লইয়াছিল, তাহার আয়োজন প্রচুর। সমাজ-বেষ্টনের বাহিরে দুই তপোবনের

১ সূচনা, চিত্রাঙ্গদা, রবীন্দ্র-রচনাবলী, তৃতীয় খণ্ড।

মধ্যে অহেতুক আকস্মিক নবপ্রেমকে কবি যেমন কৌশলে, তেমনি সমারোহে, সুন্দর অবকাশ দান করিয়াছেন।"[১]

শকুন্তলাতে যাহা দৈবশাপ, চিত্রাঙ্গদাতে তাহা নায়িকার মনস্তাপ— এই মাত্র প্রভেদ। মদনের যে কি প্রতাপ তাহা কালিদাস জানিতেন, রবীন্দ্রনাথও জানেন, কেহই তাহাকে অস্বীকার করেন নাই, কিন্তু কেহই সেই প্রতাপ মাত্রে থামিয়া থাকেন নাই; কাম হইতে প্রেমে, বাহিরের রূপ হইতে অন্তরের আশ্রয়ে, উন্মাদনা হইতে মঙ্গলে নিজেদের কাব্যপরিণামকে টানিয়া লইয়া গিয়াছেন।

"দেশকালপাত্রকে মুহূর্তের মধ্যেই এমন করিয়া যে বিপর্যস্ত করিয়া দেয়, সেই মীনকেতনের যে কি শক্তি, কালিদাস তাহা দেখাইয়াছেন। কিন্তু কবি সেইখানেই থামেন নাই। এই শক্তির কাছেই তিনি তাঁহার কাব্যের সমস্ত রাজকর নিঃশেষ করিয়া দেন নাই। তিনি যেমন হঠাৎ জয়সংবাদ আনিয়াছেন তেমনি অন্য দুর্জয় শক্তি দ্বারা পূর্ণতর চরম মিলন ঘটাইয়া তবে কাব্য বন্ধ করিয়াছেন।

... ... ... ...

যে প্রেমের কোনো বন্ধন নাই, কোনো নিয়ম নাই, যাহা অকস্মাৎ নরনারীকে অভিভূত করিয়া সংযমদুর্গের ভগ্নপ্রাসাদের উপর আপনার জয়ধ্বজা নিখাত করে, কালিদাস তাহার শক্তি স্বীকার করিয়াছেন, কিন্তু তাহার কাছে আত্মসমর্পণ করেন নাই। ... ...

যে উন্মত্ত প্রেম প্রিয়জনকে ছাড়া আর সমস্তই বিস্মৃত হয়, তাহা সমস্ত বিশ্বনীতিকে আপনার প্রতিকূল করিয়া তোলে, সেই-জন্যই সে প্রেম অল্পদিনের মধ্যেই দুর্ভর হইয়া উঠে, সকলের বিরুদ্ধে আপনাকে আপনি সে আর বহন করিয়া উঠিতে পারে না।"[২]

---

১ কুমারসম্ভব ও শকুন্তলা, পৃ ১৬, প্রাচীন সাহিত্য।

২ কুমারসম্ভব ও শকুন্তলা, পৃ ১৭-১৮, প্রাচীন সাহিত্য।

ইহা যেমন উমার পক্ষে সত্য, শকুন্তলার পক্ষে সত্য, তেমনি চিত্রাঙ্গদার পক্ষেও সত্য।

কালিদাসের মতে প্রেমের পরিণাম মাতৃত্বে; কুমারসম্ভবের জন্যই এত আয়োজন; স্বর্গকে দৈত্যকবল হইতে মুক্ত করিতে হইলে কুমার-সম্ভবের আবশ্যক; আবার শকুন্তলাকাব্যও কুমারসম্ভব ছাড়া আর কিছু নয়—তাহাকে ভরতসম্ভব নাম দেওয়া যাইতে পারে। সত্য কথা বলিতে কি, কালিদাসের সমস্ত কাব্য, বিক্রমোর্বশী হইতে রঘুবংশ পর্যন্ত কুমারসম্ভাবনার কাব্য; তাঁহার একমাত্র বক্তব্য মানবের জন্মকথা।

চিত্রাঙ্গদা বলিতেছে—

গর্বে

আমি ধরেছি যে-সন্তান তোমার, যদি
পুত্র হয়, আশৈশব বীরশিক্ষা দিয়ে
দ্বিতীয় অর্জুন করি তারে একদিন
পাঠাইয়া দিব যবে পিতার চরণে
তখন জানিবে মোরে।

সেই পুত্রের মধ্যে চিত্রাঙ্গদার যথার্থ পরিচয়; অর্জুন সেইদিন তাহাকে যথার্থভাবে জানিতে পারিবে।

"জননীপদ আমাদের দেশে নারীর প্রধান পদ; সন্তানের জন্ম আমাদের দেশে একটি পবিত্র মঙ্গল ব্যাপার। সেইজন্য মনু রমণীদের সম্বন্ধে বলিয়াছেন,—'প্রজনার্থং মহাভাগাঃ পূজার্হা গৃহদীপ্তয়ঃ',—তাঁহারা সন্তানকে জন্ম দেন বলিয়া মহাভাগা, পূজনীয়া ও গৃহের দীপ্তিস্বরূপা। সমস্ত কুমারসম্ভবকাব্য কুমারজন্ম-রূপ মহৎ ব্যাপারের উপযুক্ত ভূমিকা। শকুন্তলাতে প্রথম অঙ্কে প্রেয়সীর সহিত দুষ্মন্তের ব্যর্থপ্রণয় ও শেষ অঙ্কে ভরতজননীর সঙ্গে তাঁহার সার্থক মিলন কবি অঙ্কিত করিয়াছেন।"[১]

---

১ কুমারসম্ভব ও শকুন্তলা, পৃ ২৩-২৪, প্রাচীন সাহিত্য।

"দেখা গেল, কুমার ও শকুন্তলার কাব্যে বিষয় একই। উভয় কাব্যেই কবি দেখাইয়াছেন, মোহে যাহার আরম্ভ, মঙ্গলে তাহা পরিসমাপ্ত ; দেখাইয়াছেন ধর্ম যে সৌন্দর্যকে ধারণ করিয়া রাখে তাহাই ধ্রুব, এবং প্রেমের শান্তসংযত কল্যাণরূপই শ্রেষ্ঠরূপ ; বন্ধনে যথার্থ শ্রী এবং উচ্ছৃঙ্খলতায় সৌন্দর্যের আশু বিকৃতি।

তাঁহার [ কালিদাসের ] মতে নরনারীর প্রেম সুন্দর নহে, স্থায়ী নহে, যদি তাহা বন্ধ্য হয়, যদি তাহা আপনার মধ্যেই সঙ্কীর্ণ হইয়া থাকে—কল্যাণকে জন্মদান না করে এবং সংসারে পুত্রকন্যা অতিথি প্রতিবেশীর মধ্যে বিচিত্র সৌভাগ্যরূপে ব্যাপ্ত হইয়া না যায়।"[১]

উদ্ধৃত অংশ কুমারসম্ভব, শকুন্তলা, চিত্রাঙ্গদার পক্ষে সমানভাবে প্রযোজ্য। কাম ও প্রেমের দ্বন্দ্বের শান্তি সন্তান-জন্মে—যে সন্তান প্রণয়ী-প্রণয়িনীকে বিশ্ব-বিস্মৃত সংকীর্ণতা হইতে বাহির করিয়া মানুষের মধ্যে পুনরানয়ন করে। কুমারসম্ভবের ইঙ্গিতে চিত্রাঙ্গদা কাব্যখানিকে সেই বিরাট পটভূমিকার উপরে স্থাপিত করা হইয়াছে।

মদনের প্রতাপ যে শুধু চিত্রাঙ্গদা বুঝিয়াছে এমন নয়, অর্জুনও বুঝিয়াছে ; ক্ষণকালের জন্য মোহগ্রস্ত হইয়াছে, কিন্তু চরম মোহের অবস্থাতেও সে বীরের কর্তব্যকে বিস্মৃত হয় নাই ; আর্ত মানুষের ক্রন্দন শুনিবামাত্র তাহার বীর্য জাগিয়া উঠিয়াছে, সে যুদ্ধার্থ প্রস্তুত হইয়াছে ; এদিক দিয়া দুষ্মন্তের সঙ্গে তাহার ঐক্য আছে। কি কণ্বের তপোবনে মোহের অবস্থায় কি প্রাসাদের উপবনে বিরহের অবস্থায় সে রাজকর্তব্য ভুলিয়া যায় নাই ; একবার সে মত্তহস্তীর আক্রমণ হইতে তপোবন রক্ষার জন্য, আর একবার দৈত্যহস্ত হইতে স্বর্গ উদ্ধারের জন্য দ্বিধামাত্র না করিয়া যাত্রা করিয়াছে ; অর্জুন তাহার পূর্বপুরুষের রক্তসম্বন্ধ ভুলিতে পারে নাই।

১ কুমারসম্ভব ও শকুন্তলা, পৃ ২৬-২৭, প্রাচীন সাহিত্য।

গ্যেটের শকুন্তলা-সম্বন্ধীয় শ্লোকটি কিঞ্চিৎ পরিবর্তিত করিয়া রবীন্দ্রনাথের চিত্রাঙ্গদার সম্বন্ধে প্রয়োগ করা যাইতে পারে—চিত্রাঙ্গদার "আরম্ভের তরুণ সৌন্দর্য মঙ্গলময় পরম পরিণতিতে সফলতা লাভ করিয়া মর্ত্যকে স্বর্গের সহিত সম্মিলিত করিয়াছে।"

প্রারম্ভে Lamia-র সঙ্গে চিত্রাঙ্গদার তুলনা করিয়াছিলাম; বলিয়াছিলাম দুইটিই মোহভঙ্গের কাব্য; 'লামিয়া'তে কেবল মোহভঙ্গের কথাই আছে, চিত্রাঙ্গদাতে মোহভঙ্গ ছাড়া মোহভঙ্গের পরিণামও আছে। একটিমাত্র আইডিয়াকে অবলম্বন করিয়া বিকাশের ফলে কাব্য হিসাবে লামিয়া যে নিটোল অনবদ্যতা লাভ করিয়াছে, আইডিয়ার জটিলতার জন্য চিত্রাঙ্গদাতে তাহা কিঞ্চিৎ পরিমাণে ক্ষুণ্ণ। চিত্রাঙ্গদা পড়িতে পড়িতে বারংবার এই কথা মনে হইয়াছে যে, মোহভঙ্গের আইডিয়াকে আপন নিয়ম অনুসারে বাড়িয়া উঠিতে দেওয়া হয় নাই; তাহার স্বাভাবিক গতিকে কবির সততব্যগ্র হাত নিজের ইচ্ছানুসারে মোড় ঘুরাইয়া দিয়াছে; কবির ব্যস্তবাগীশ ফিলজফি সর্বদা একপোঁচ রং লাগাইয়া দিতে আগ্রহশীল; কাব্যখানি ফিলজফির গুরুত্বে যে পরিমাণ লাভবান্ হইয়াছে, কাব্যসৌন্দর্য সেই পরিমাণ হারাইয়া ফেলিয়াছে। এই ক্ষীণ কাহিনীর উপরে যে পরিমাণ তত্ত্ব চাপানো হইয়াছে কাহিনীটি তাহা বহনক্ষম নয়। কালিদাস যে কাজ কুমারসম্ভবের সপ্তসর্গে ও শকুন্তলার সপ্তাঙ্কে করিয়াছেন, রবীন্দ্রনাথ তাহা বড় বড় অক্ষরে ছাপা সত্তরটি পৃষ্ঠায় করিতে উদ্যত। পত্রাঙ্ক গুনিয়া কাব্য-বিচারের রীতি নাই জানি—কিন্তু ইহাও জানি যে, একটা আইডিয়া ডালপালা মেলিয়া বিকশিত হইতে কিছু স্থান অধিকার করে—সেই স্থানের সঙ্কীর্ণতা হইলে তাহার বিকাশে বাধা ঘটে। চিত্রাঙ্গদা কাব্যের সঙ্কীর্ণ স্থান মোহভঙ্গের আইডিয়ার পক্ষেই যথেষ্ট; তাহার পরিণামের বিকাশের পক্ষে পর্যাপ্ত নয়; স্বল্প পরিসরে বহু আইডিয়াকে ভরিতে গিয়া একটা অন্ধকূপহত্যার ব্যাপার ঘটিয়াছে। কবির ঐশ্বর্যই এখানে তাঁহার

শক্র ;—কবির যে পরিমাণ ভাবপ্রাচুর্য [ কালিদাস তো আছেনই ] সে পরিমাণ শিল্পজ্ঞান যেন নাই ; কিন্তু মনে রাখিতে হইবে, কবির বয়সও তখন মাত্র ত্রিশের কোঠার প্রথম ধাপে।

আরও একটি কথা বারংবার মনে হইয়াছে, কাব্যখানিকে নাট্যরূপ না দিয়া কাহিনীরূপ দিলেই যেন সুবিচার হইত। ইহাতে নাটকীয় লক্ষণ বা গুণ বিশেষ নাই ; পাত্রপাত্রীর মুখে দীর্ঘ দীর্ঘ বক্তৃতা দেওয়া হইলেও সেগুলি কাহিনী ছাড়া আর কিছু নয়। পাত্রপাত্রীর নাম তুলিয়া দিয়া সামান্য একটু পরিবর্তন করিলেই ইহাকে কাহিনীতে পরিণত করা যাইতে পারে—কারণ, আকৃতির বিচারে নাটক হইলেও প্রকৃতির বিচারে ইহা কাহিনী। আর কাহিনীরূপ পাইলেই কথোপকথনের ফাঁকগুলি ভরিয়া উঠিয়া সমগ্র কাব্য সংহত হইয়া উঠিত, তাহাতে দীপ্তিও বাড়িত—নাট্যরূপের দ্বারা অযথা বাধাগ্রস্ত কবিও অনেকটা স্বাধীনতা পাইতেন।

## মালিনী

মালিনী কাব্যনাট্যগুলির প্রায় সমসাময়িক রচনা। কাব্যনাট্যগুলি রচনার সময়ে রবীন্দ্রনাথের মনে ধর্মের স্বরূপ উদ্‌ঘাটনের যে প্রক্রিয়া চলিতেছিল মালিনীতেও তাহা কাজ করিতেছে।[১] বস্তুত বিভিন্ন পাত্রপাত্রীর মধ্যে ধর্মের স্বরূপ লইয়া যে মতভেদ ঘটিয়াছে—তাহা হইতেই ইহার নাটকীয় দ্বন্দ্বের সূত্রপাত। স্বয়ং রবীন্দ্রনাথ এ বিষয়ে বলিতেছেন—

"আমার মনের মধ্যে ধর্মের প্রেরণা তখন গৌরীশঙ্করের উত্তুঙ্গ শিখরে শুভ্র নির্মল তুষারপুঞ্জের মতো নিশ্চল নির্বিকল্প হয়ে স্তব্ধ ছিল না, সে বিগলিত হয়ে মানবলোকে বিচিত্র মঙ্গলরূপে মৈত্রীরূপে আপনাকে প্রকাশ করতে আরম্ভ করেছে। নির্বিকার তত্ত্ব নয় সে,

১ সতী নাটকের মতো এখানেও কন্যাকেই আশ্রয় করিয়া ধর্মবিরোধ জাগিয়া উঠিয়াছে।

মূর্তিশালার মাটিতে পাথরে নানা অদ্ভুত আকার নিয়ে মানুষকে সে হতবুদ্ধি করতে আসেনি। কোনো দৈববাণীকে সে আশ্রয় করেনি; সত্য যার স্বভাবে, যে মানুষের অন্তরে অপরিমেয় করুণা, তার অন্তঃকরণ থেকে এই পরিপূর্ণ মানবদেবতার আবির্ভাব অন্য মানুষের চিত্তে প্রতিফলিত হতে থাকে। সকল আনুষ্ঠানিক সকল পৌরাণিক ধর্মজটিলতা ভেদ করে তবেই এর যথার্থ স্বরূপ প্রকাশ হতে পারে।"[১]

রাজকুমারী মালিনীর হৃদয়ে অকস্মাৎ সত্যধর্ম আবির্ভূত হইয়াছে; তাহার গুরু কাশ্যপের উপদেশ তাহাকে লালন করিয়াছে। তখনকার হিন্দুসমাজে, ধর্মের রক্ষক রাজপরিবারে, অভ্যস্তআচার পৌরজনের মধ্যে ইহার তীব্র প্রতিবাদ দেখা দিয়াছে। মালিনীর পিতা ও মাতা, রাজা ও মহিষী কন্যার এই নূতন ধর্ম বুঝিতে পারেন না; পৈতৃক ধর্মেই তাঁহারা অভ্যস্ত। পৌর ব্রাহ্মণগণ এই নবধর্মের বিরুদ্ধে বিদ্রোহ করিয়া মালিনীর নির্বাসন দাবি করিয়াছে; ক্ষেমঙ্কর ও সুপ্রিয়, দুই বন্ধু ইহাদের নেতা।

ক্ষেমঙ্কর চিরাচরিত ধর্মের নেতা হইলেও অন্য ব্রাহ্মণদের মতো দুর্বলচরিত্র মূঢ়বুদ্ধি নয়। আবার সুপ্রিয় ক্ষেমঙ্করের প্রিয়তম বন্ধু হইয়াও বন্ধুর প্রতিধ্বনি মাত্র নয়। ক্ষেমঙ্করের ধর্ম-মতই তাহার ধর্ম-মত; অন্তত মালিনীর সঙ্গে সাক্ষাৎ হইবার পূর্ব পর্যন্ত তাহাই ছিল। মালিনীর সঙ্গে সাক্ষাতের ফলে তাহার চরিত্রে যে দ্বন্দ্বের সৃষ্টি হইয়াছে, সেই ক্ষুদ্র ফাটল অচিরকালের মধ্যে বৃহত্তর হইয়া সর্বনাশের বন্যাকে নাটকের মধ্যে প্রবেশের পথ দিয়াছে। মালিনী, ক্ষেমঙ্কর ও সুপ্রিয়—এই তিনজনই নাটকের প্রধান চরিত্র।

এখন, এই নাটকের অধিকাংশ পাত্রপাত্রী নিজ নিজ বিদ্যা, বুদ্ধি ও অভিজ্ঞতা অনুসারে ধর্মের ব্যাখ্যা ও স্বরূপোদ্‌ঘাটন করিতে চেষ্টা

১ মালিনী, সূচনা, রবীন্দ্র-রচনাবলী, ৪র্থ খণ্ড।

করিয়াছে। তন্মধ্যে কতক কেবল গতানুগতিক মাত্র, আবার কতক অত্যন্ত অপ্রত্যাশিত, কারণ আকস্মিক অভিজ্ঞতা তাহাদিগকে অভাবিতের সঙ্গে মুখোমুখি দাঁড় করাইয়া দিয়াছে।

মালিনীর নবধর্ম প্রচারে প্রজাগণের বিদ্রোহোন্মুখতায় ভীত রাজা কন্যাকে বলিতেছেন—

হায়রে অবোধ মেয়ে, নবধর্ম যদি
ঘরেতে আনিতে চাস্, সে কি বর্ষানদী
একেবারে তট ভেঙে হইবে প্রকাশ
দেশবিদেশের দৃষ্টিপথে? লজ্জা ত্রাস
নাহি তার? আপনার ধর্ম আপনারি,
থাকে যেন সংগোপনে, সর্বনরনারী
দেখে যেন নাহি করে দ্বেষ, পরিহাস
না করে কঠোর। ধর্মেরে রাখিতে চাস্
রাখ্ মনে মনে।

স্পষ্টই বুঝা যায় রাজা ধর্মের আধ্যাত্মিকতার ধার ধারেন না; ইহার রাজনৈতিক প্রতিক্রিয়াই তাঁহার একমাত্র দ্রষ্টব্য। মালিনী যদি বৌদ্ধ হইতে চায় তা হোক, কিন্তু তাহা যেন প্রকাশ হইয়া না পড়ে। বৌদ্ধ ও হিন্দু—উভয় ধর্মের প্রতিই তাঁহার অবিশ্বাসীর মনোভাব; তাঁহার কাছে ধর্ম বৃহত্তর রাজনীতির একটা প্রত্যঙ্গ মাত্র। অপ্রকাশিত নবধর্ম যেমন তিনি সহ্য করিতে প্রস্তুত, তেমনি বুঝিতে পারা যায় যে, রাজ্যরক্ষার জন্য কন্যাকে ত্যাগ করিতেও তাঁহার বাধিবে না।

কন্যা ও তাহার নবধর্মের প্রতি রাজা শ্রদ্ধা ও উৎসাহ প্রকাশ করিয়াছেন বটে, কিন্তু কখন্? বিদ্রোহী প্রজাগণকে মালিনী যখন শান্ত করিয়া ফেলিল; বিদ্রোহীরা সোল্লাসে যখন তাহাকে রাজগৃহে ফিরাইয়া আনিল; মালিনীর কৃতিত্বে পতনোন্মুখ রাজসিংহাসন যখন আবার অটল হইল, মাত্র তখনই রাজা বলিতেছেন—'

কি সৌন্দর্যময়
আজিকার ছবি। সমুদ্রমন্থনে যবে
লক্ষ্মী উঠিলেন—তাঁরে ঘেরি কলরবে
মাতিল উন্মাদনৃত্যে ঊর্মিগুলি সবে,
সেই মতো উচ্ছ্বসিত জনপারাবার
মাঝে তুমি লোকলক্ষ্মী মাতা।

ইহাতে কন্যাস্নেহ থাকিতে পারে, কিন্তু ধর্ম হিসাবে ধর্মের প্রশংসা নাই; ধর্ম যে ক্ষমতাশালী একটা রাজনৈতিক অস্ত্র—এই বোধই ইহাতে স্পষ্ট। একদা এই ধর্মের জন্যই রাজার সিংহাসন টলিয়া উঠিয়াছিল, আবার এখন ইহার জন্যই তাঁহার সিংহাসন দৃঢ় হইল, দুটাই বৃহত্তর রাজনীতির প্রতিক্রিয়া। মালিনীর প্রতি তাঁহার যে সপ্রশংস মনোভাব, তাহা আদৌ কন্যার ধর্মের জন্য নয়—কন্যার লোকচালনার ক্ষমতার জন্য।

মহিষীর ধর্মমতও গতানুগতিক, কিন্তু তাহার সঙ্গে কন্যাস্নেহ মিশ্রিত বলিয়া তাহাকে দুই বিপরীত কোটির মধ্যে দোদুল্যমান দেখি। তিনি অবশ্যই নবধর্ম পছন্দ করেন না।

এ ধর্ম কোথায় পেলি, এ শাস্ত্রবচন?
আমার পিতার ধর্ম সে তো পুরাতন
অনাদি কালের। কিন্তু মাগো, এ যে তব
সৃষ্টিছাড়া, বেদছাড়া ধর্ম অভিনব
আজিকার গড়া। কোথা হ'তে ঘরে আসে
বিধর্মী সন্ন্যাসী? দেখে আমি মরি ত্রাসে।

তেমনি আবার তিনি হিন্দুধর্মের জ্ঞানমার্গীয় অনুষ্ঠানকেও পছন্দ করেন না—

শাস্ত্রজ্ঞানী পণ্ডিতেরা মরুক ভাবিয়া
সত্যাসত্য ধর্মাধর্ম কর্তাকর্মক্রিয়া

অনুস্বার-চন্দ্রবিন্দু লয়ে। পুরুষের
দেশভেদে কালভেদে প্রতিদিবসের
স্বতন্ত্র নূতন ধর্ম ; সদা হাহা করে
ফিরে তারা শান্তি লাগি সন্দেহ-সাগরে,
শাস্ত্র লয়ে করে কাটাকাটি।

তাঁহার ধর্ম মুখ্যত নারীর ধর্ম, কন্যার ধর্ম, মাতৃধর্ম, এবং সে হিসাবে চিরন্তন ধর্ম।

ধর্ম কি খুঁজিতে হয় ?
সূর্যের মতন ধর্ম চিরজ্যোতির্ময়,
চিরকাল আছে। ধর তুমি সেই ধর্ম
সরল সে-পথ। লহ ব্রতক্রিয়াকর্ম
ভক্তিভরে। শিবপূজা কর দিনযামী,
বর মাগি লহ বাছা তাঁরি মত স্বামী।
সেই পতি হবে তোর সমস্ত দেবতা,
শাস্ত্র হবে তারি বাক্য, সরল এ-কথা।
... ... ... ...
রমণীর
ধর্ম থাকে বক্ষে কোলে চিরদিন স্থির
পতিপুত্ররূপে।

রাজা যখন কন্যাকে নবধর্ম গ্রহণের জন্য তিরস্কার করিলেন তখন মহিষী তাহার প্রতিবাদ করিয়া বলিতেছেন—

কি শিক্ষা শিখাতে এলে আজ
পাপ রাষ্ট্রনীতি ? লুকায়ে করিবে কাজ,
ধর্ম দিবে চাপা ! সে মেয়ে আমার নয়।
সাধু সন্ন্যাসীর কাছে উপদেশ লয়,
শুনে পুণ্যকথা, করে সজ্জনের সেবা,
* আমি তো বুঝি না তাহে দোষ দিবে কেবা
ভয় বা কাহারে ;

ইহা কেবল যে কন্যাকে রক্ষা করিবার জন্যই মহিষী বলিলেন এমন মনে করিবার কারণ নাই; এই অনুষ্ঠানগুলি বিশেষ করিয়া বৌদ্ধধর্মের নয়, হিন্দুধর্মেরও বটে, যে কোন ধর্মেরই হইতে পারে; ভক্তি ইহার মূলে; ইহা মানবধর্ম, বিশেষ করিয়া নারীর ধর্ম, কাজেই মনে করা যাইতে পারে কন্যার এইসব অনুষ্ঠানে মাতার অনুমোদন ছিল।

মহিষীর দোদুল্যমান মত সত্ত্বেও প্রধানত তাঁহার মন মাতৃ-মন, গৃহিণী-মন; গৃহধর্মে, সংসারধর্মেই তাঁহার সবচেয়ে বেশি আস্থা। রাজা যখন মালিনীর লোকপরিচালন-ক্ষমতায় কিঞ্চিৎ উৎসাহিত হইয়া উঠিয়াছিলেন তখন মহিষী বলিতেছেন—

নবধর্ম নবধর্ম, কারে বল তুমি
কে আনিল নবধর্ম, কোথা তার ভূমি
আকাশকুসুম? কোন্ মত্ততার স্রোতে
ভেসে এল—কন্যারে মায়ের কোল হতে
টানিয়া লইয়া যায়—ধর্ম বলে তায়?
তুমিও দিয়ো না যোগ কন্যার খেলায়
মহারাজ। বলে দাও, গ্রহবিপ্রগণ
করুক সকলে মিলে শান্তিস্বস্ত্যয়ন
দেবার্চনা। স্বয়ংবর-সভা আনো ডেকে
মালিনীর তরে। মনোমত বর দেখে
খেলা ভেঙে যোগ্য কণ্ঠে দিক্ বরমালা—
দূর হবে নবধর্ম, জুড়াইবে জ্বালা।

সরলস্বভাবা মহিষী কি করিয়া জানিবেন রাজা আদৌ নবধর্মের জন্য ব্যস্ত নহেন; নবধর্মের লোকশান্তিকর রাজনীতির স্বরূপ তাঁহাকে উৎসাহিত করিয়াছে মাত্র। কিন্তু শেষ পর্যন্ত দেখা যাইবে রাজার রাষ্ট্রনীতিজ্ঞ মস্তিষ্কের চেয়ে মহিষীর মাতৃহৃদয়ের দৃষ্টিই সত্যতর।

পৌর ব্রাহ্মণগণের ধর্মমত একান্ত গতানুগতিক। রাজকন্যার

নবধর্মগ্রহণের সংবাদে যেমন অকারণে উত্তেজিত ব্রাহ্মণগণ মালিনীর নির্বাসন দাবি করিল, বিদ্রোহের মুখে মালিনীর অতর্কিত দুঃসাহসিক আবির্ভাবে তেমনি অকারণে তাহারা মাথা নত করিয়া পড়িল। তাহারা সগৌরবে রাজকন্যাকে রাজগৃহে আনিয়া প্রতিষ্ঠিত করিয়া দিয়া ভক্তের দলে ভিড়িল। যে ধাতুতে বিদ্রোহীর সৃষ্টি হয়, সে ধাতুতে তাহারা গঠিত নয়, ধর্মমতের জন্য ত্যাগ ও দুঃখস্বীকার করিতে তাহারা একেবারেই প্রস্তুত নয়।

কিন্তু তাহাদের দলের সকলেই এমন মাটির মানুষ নয়। ক্ষেমঙ্কর জন্মবিদ্রোহীর রক্তমাংসে গঠিত। ব্রাহ্মণগণের সহিত তাহার যেটুকু মিল তাহা ধর্মমতের মিল, আর সব দিক দিয়াই তাহারা ভিন্ন। সেইজন্যই স্বমতের প্রতিষ্ঠার জন্য সে দুঃখ, নির্বাসন, অপমান ও বন্ধু-বিরহ সহ্য করিতে প্রস্তুত। নিষ্ঠাপিনদ্ধ দৃঢ় চারিত্র্যের উন্নত ভিত্তির উপরে সে স্বমতকে প্রতিষ্ঠিত করিয়াছে বলিয়াই তাহা সবচেয়ে উন্নত হইয়া উঠিয়াছে; তাহার মতের স্বাভাবিক ক্ষুদ্রতাকে তার ক্ষুদ্র বলিয়া বোধ হয় না; সমতল হইতে তাহা এত উর্ধ্বে উত্থিত যে, তাহাকে পার্থিব মনে না হইয়া চিরন্তন জ্যোতিষ্কলোকের সগোত্র বলিয়া মনে হয়। বিদ্যা, বুদ্ধি, প্রতিভা ক্ষেমঙ্করের বৈশিষ্ট্য নয়; স্ফটিককঠিন চারিত্র্য-ই তাহার প্রধান সহায়। এই স্বচ্ছ স্ফটিকে নানা ভাব প্রতিবিম্বিত হইয়াছে, কিন্তু স্ফটিকের পরিবর্তন হয় নাই; প্রথম হইতে শেষ পর্যন্ত তাহা সমান অনমনীয়, সমান দৃঢ়পিনদ্ধ।

ক্ষেমঙ্কর কর্তব্যনিষ্ঠ, কিন্তু হৃদয়হীন বা ভাবাবেগহীন নয়। শেষ মুহূর্তে সুপ্রিয়ের নবধর্ম-ব্যাখ্যা শুনিয়া সে বলিতেছে—

আমি কি দেখিনি ওরে? [ মালিনীকে ]
আমিও কি ভাবি নাই মুহূর্তের ঘোরে
এসেছে অনাদি ধর্ম নারীমূর্তি ধ'রে
কঠিন পুরুষ মন কেড়ে নিয়ে যেতে
স্বর্গপানে? ক্ষণতরে মুগ্ধ হৃদয়েতে

জন্মে নি কি স্বপ্নাবেশ ? অপূর্ব সঙ্গীতে
বক্ষের পঞ্জর মোর লাগিল কাঁদিতে
সহস্র বংশীর মতো,—সর্ব সফলতা
জীবনের যৌবনের আশাকল্পলতা
জড়ায়ে জড়ায়ে মোর অন্তরে অন্তরে
মুঞ্জরি উঠিল যেন পত্রপুষ্পভরে
এক নিমেষের মাঝে। তবু কি সবলে
ছিঁড়িয়া মায়ার বন্ধ, যাইনি কি চলে ;
দেশে দেশে দ্বারে দ্বারে, ভিক্ষুকের মতো।

ক্ষেমঙ্করের চোখেও ঘোর লাগিয়াছিল, চিত্তে সৌন্দর্যাবেশ জন্মিয়াছিল, কিন্তু চারিত্র্যবেগ তাহাকে কর্তব্যের মুখে টানিয়া লইয়া গিয়াছে। তাহার চরিত্র আলোচনার সময়ে তাহার হৃদয়ের এই ভাবাবেগ অনুভূতির ক্ষমতা মনে রাখিলে তাহার ত্যাগ ও দুঃখ স্বীকারের গভীরতাকে কতক বুঝিতে পারা যাইবে।

গোড়াতে সুপ্রিয় ও ক্ষেমঙ্করের ধর্মমতে কোনো প্রভেদ ছিল না। কিন্তু তাহারা এক উপাদানে গঠিত নয়। বন্ধুপ্রণয় সুপ্রিয়ের হৃদয়ে অগাধ বলিয়াই বোধ করি বন্ধুত্বের খাতিরে সে ক্ষেমঙ্করের মতকে নিজের বলিয়া মানিয়া লইয়াছিল। অন্তত এ পর্যন্ত কোন কঠিন পরীক্ষা আসে নাই বলিয়া উভয়ের প্রভেদ বুঝিবার অবকাশ হয় নাই। কিন্তু অভাবিতভাবে যখন পরীক্ষা আসিল, বিশেষ চারিত্র্যসম্পদে সমৃদ্ধতর ক্ষেমঙ্কর যখন দূরে চলিয়া গেল—তখনই অত্যন্ত দ্রুত তাহার স্বকীয় ধর্মমতের বিবর্তন ঘটিল। শুধু তাই নয়—তাহার ধর্মমতে ও হৃদয়াবেগে এমন সূক্ষ্ম গ্রন্থি পাকাইয়া গেল যে, সে জটিল জাল ছেদন করিবার শক্তি আর তাহার রহিল না।

সুপ্রিয় শাস্ত্রগত ধর্ম সম্বন্ধে স্বভাবত সন্দিগ্ধ, তাহার হৃদয় কবিসুলভ-অনুভূতি-প্রবণ ; প্রেম ও সৌন্দর্যের প্রভাবের সে অধীন ; ইতিপূর্বেই সে ক্ষেমাঙ্করের প্রেমে ধরা দিয়াছে ; তাহার বন্ধুত্বের

জন্যই যেন সে তাহার ধর্মমত গ্রহণ করিয়াছে; বন্ধুত্ব পরিত্যাগের চেয়ে সুপ্রিয়ের কাছে ধর্মমত পরিত্যাগ অনেক সহজ।

মালিনীকে প্রত্যক্ষ করিবামাত্র সুপ্রিয়ের চিত্তে সুপ্ত সৌন্দর্যানুভূতি জাগিয়া উঠিয়াছে। সে ক্ষেমঙ্করকে বলিতেছে—

মিথ্যা তব স্বর্গধাম,
মিথ্যা দেবদেবী ক্ষেমঙ্কর—ভ্রমিলাম
বৃথা এ-সংসারে এতকাল। পাই নাই
কোনো তৃপ্তি কোনো শাস্ত্রে, অন্তর সদাই
কেঁদেছে সংশয়ে। আজি আমি লভিয়াছি
ধর্ম মোর হৃদয়ের বড় কাছাকাছি।
সবার দেবতা তব, শাস্ত্রের দেবতা
আমার দেবতা নহে। প্রাণ তার কোথা,
আমার অন্তরমাঝে কই কহে কথা,
কি প্রশ্নের দেয় সে উত্তর—কি ব্যথার
দেয় সে সান্ত্বনা! আজি তুমি কে আমার
জীবনতরণী 'পরে রাখিলে চরণ,
সমস্ত জড়তা তার করিয়া হরণ
এ কী গতি দিলে তারে। এতদিন পরে
এ মর্ত্যধরণীমাঝে মানবের ঘরে
পেয়েছি দেবতা মোর।

সুপ্রিয় স্বভাবত হৃদয়াবেগপ্রবণ, কাজেই ধর্মকে সে হৃদয় দিয়া অনুভব করিতে চায়; শাস্ত্র তাহার হৃদয়কে নাড়া দেয় না; হৃদয়কে নাড়া দিল কিনা ইহাই সুপ্রিয়ের কাছে ধর্মের সত্যকার পরীক্ষা।

ইহাতে আপত্তিকর কিছু নাই। কিন্তু মালিনীর সঙ্গে পরিচিত হইবামাত্র—অত্যন্ত প্রত্যাশিত পথে তাহার ধর্মমতের বিষম বিবর্তন ঘটিয়াছে। মালিনীর 'ধর্মমত' ও 'ব্যক্তি মালিনীর মধ্যে সুপ্রিয়ের হৃদয়ে ভেদ ঘুচিয়া গিয়াছে'। মালিনীর ধর্মমতকে ভালোবাসিতে

গিয়া, সে মালিনীকে ভালোবাসিয়া ফেলিয়াছে। ইহাতেও আপত্তির কারণ নাই—কারণ ইহা অধর্ম নহে। কিন্তু সত্যকার অধর্ম এই যে, সে বন্ধুর প্রতি বিশ্বাসঘাতকতা করিয়াছে—ক্ষেমঙ্করের বিদ্রোহের রহস্য রাজার কাছে প্রকাশ করিয়া দিয়াছে। বন্ধুর পরিণামের জন্য সে শঙ্কিত—কিন্তু এই ষড়্‌যন্ত্রভেদকে সে অধর্ম বলিয়া মনে করে নাই। ক্ষেমঙ্কর বন্ধুর দুর্বলতা জানিত—সে এইরূপ আশঙ্কা লইয়াই বিদেশ-যাত্রা করিয়াছিল।

তার পরে সুপ্রিয়ের ধর্মমতের পরিবর্তন অত্যন্ত দ্রুত।

ওগো দেবী জ্যোতির্ময়ী—তাই আমি চাই
একটি আলোর রেখা উজ্জ্বল সুন্দর
তোমার অন্তর হ'তে

আবার—

প্রস্তুত রাখিব নিত্য
এ ক্ষুদ্র জীবন। আমার সকল চিত্ত
সরল নির্মল করি, বুদ্ধি করি শান্ত
সমর্পণ করি দিব নিয়ত একান্ত
তব কাজে।

আবার—

একাকিনী
দাঁড়াইয়া পূর্ণ মহিমায়, কি রাগিণী
বাজাইলে! বংশীরবে যেন মন্ত্রাহত
বিদ্রোহ করিল আসি ফণা অবনত
তব পদতলে।
... ... ... ...
লভিলাম যেন আমি নব জন্মভূমি
যেদিন এ শুষ্ক চিত্তে বরষিলে তুমি
সুধাবৃষ্টি।

সুপ্রিয় নিতান্ত আবেগবিমূঢ় না হইলে বুঝিতে পারিত—ইহা ধর্মাগ্রহ নহে, ইহা প্রেম, মালিনীর প্রতি নিতান্ত অন্ধ ব্যক্তিগত প্রেম মাত্র।

মৃত্যুর উপকণ্ঠে দাঁড়াইয়া সুপ্রিয় ক্ষেমঙ্করের কাছে স্বীকার করিয়াছে যে,

মোর ধর্ম অবতীর্ণ দীন মর্ত্যলোকে
ওই নারীমূর্তি ধরি।

শৃঙ্খলাহত হইয়া পড়িবার সময়েও শেষবাক্য সে বলিয়াছে—"দেবী, তব জয়।"

শাস্ত্রগত ধর্মে সংশয়, হৃদয়গত ধর্মে আগ্রহ, মত ও মানুষে অভেদ, মতের চেয়ে মানুষের প্রতি অধিকতর আগ্রহ—অবশেষে ব্যক্তিগত প্রেমে জীবনের চরিতার্থতা লাভ, ইহাই সংক্ষেপে সুপ্রিয়ের ধর্মমতের বিবর্তন।

মালিনীর ধর্মমত আলোচনার সময়ে মনে রাখিতে হইবে নবধর্ম তাহার হৃদয়ে আবির্ভূত হইয়াছে। আবির্ভাব সংজ্ঞাটির উপরে বিশেষ জোর দিতে হইবে। এই আবির্ভাব তাহার কাছেও অত্যন্ত বিস্ময়ের ; ইহার মূলে দীর্ঘকালব্যাপী ধর্মজীবনের সাধনা তাহাকে করিতে হয় নাই। সেইজন্য যতদিন আবির্ভাবের দীপ্তি উজ্জ্বল ছিল ততদিন মালিনী যেন পথ দেখিতে পাইতেছিল। কিন্তু সাধনাহীন আবির্ভাব মিলাইতেই তাহার চোখে সব অন্ধকার হইয়া গেল, মালিনী সাধারণ রাজকন্যায় পর্যবসিত হইল আর ঘটনাপ্রবাহ অনিবার্য বেগে সর্বনাশের মুখে ছুটিয়া চলিল।

নবধর্মের আবির্ভাব মালিনীর কাছে এমনই অপ্রত্যাশিত যে, ইহাকে স্পষ্টভাষায় বুঝাইবার ক্ষমতা তাহার নাই ; আভাসে ইঙ্গিতে, চিত্রে ইহাকে সে ব্যক্ত করিতে চেষ্টা করে মাত্র।

মহাক্ষণ আসিয়াছে! অন্তর চঞ্চল
যেন বারিবিন্দুসম করে টলমল

পদ্মদলে। নেত্র মুদি শুনিতেছি কানে
আকাশের কোলাহল ; কাহারা কে জানে
কি করিছে আয়োজন আমারে ঘিরিয়া,
আসিতেছে যাইতেছে ফিরিয়া ফিরিয়া
অদৃশ্য মূরতি। কভু বিদ্যুতের মতো
চমকিছে আলো, বায়ুর তরঙ্গ যত
শব্দ করি করিছে আঘাত। ব্যথাসম
কি যেন বাজিছে আজি অন্তরেতে মম
বারম্বার—কিছু আমি নারি বুঝিবারে
জগতে কাহারা যেন ডাকিছে আমারে।

আবার আছে—

আমি স্বপ্ন দেখি জেগে,
শুনি নিদ্রাঘোরে, যেন বায়ু বহে বেগে,
নদীতে উঠিছে ঢেউ, রাত্রি অন্ধকার,
নৌকাখানি তীরে বাঁধা—কে করিবে পার
কর্ণধার নাই—গৃহহীন যাত্রী সবে
বসে আছে নিরাশ্বাস—মনে হয় তবে
আমি যেন যেতে পারি—আমি যেন জানি
তীরের সন্ধান—মোর স্পর্শে নৌকাখানি
পাবে যেন প্রাণ—যাবে যেন আপনার
পূর্ণ বলে ; কোথা হ'তে বিশ্বাস আমার
এলো মনে ? রাজকন্যা আমি, দেখি নাই
বাহির সংসার—বসে আছি একঠাঁই
জন্মাবধি, চতুর্দিকে সুখের প্রাচীর,
আমারে কে করে দেয় ঘরের বাহির
কে জানে গো। বন্ধ কেটে দাও মহারাজ,
ওগো ছেড়ে দে মা, কন্যা আমি নহি আজ,

নহি রাজসুতা, যে মোর অন্তরযামী
অগ্নিময়ী মহাবাণী, সেই শুধু আমি।

জনতাকে সে বলিতেছে—

আজি মোর মনে হয়
অমৃতের পাত্র যেন আমার হৃদয়,—
যেন সে মিটাতে পারে এ বিশ্বের ক্ষুধা
যেন সে ঢালিতে পারে সান্ত্বনার সুধা
যত দুঃখ যেথা আছে সকলের 'পরে
অনন্ত প্রবাহে। দেখ দেখ নীলাম্বরে
মেঘ কেটে গিয়ে চাঁদ পেয়েছে প্রকাশ।
কি বৃহৎ লোকালয় কি শান্ত আকাশ—
এক জ্যোৎস্না বিস্তারিয়া সমস্ত জগৎ
কে নিল কুড়ায়ে বক্ষে—ওই রাজপথ,
ওই গৃহশ্রেণী, ওই উদার মন্দির,
স্তব্ধচ্ছায়া তরুরাজি, দূরে নদীতীর,
বাজিছে পূজার ঘণ্টা, আশ্চর্য পুলকে
পূরিছে আমার অঙ্গ, জল আসে চোখে,
কোথা হ'তে এনু আমি আজি জ্যোৎস্নালোকে
তোমাদের এ বিস্তীর্ণ সর্বজনলোকে।

মালিনীর এই তিনটি বক্তৃতা বিশেষ অনুধাবনযোগ্য, ইহা শাস্ত্রের ধর্ম নয়—আবিভূর্ত ধর্ম। ইহাকে সম্পূর্ণ প্রকাশের ভাষা নাই, কারণ এরূপ অভিজ্ঞতা কদাচিৎ হয়; ইহাকে চিরকাল ধারণের শক্তি তাহার নাই—কারণ সাধনালব্ধ ধর্মজীবনসম্পদে সে গরীয়সী নহে।

এই অপ্রত্যাশিত অভিজ্ঞতাকে কেহ বোঝে, কেহ বোঝে না। কিন্তু এই আবির্ভাবের ফলে মালিনী এমন একটা শক্তি কিছুকালের জন্য লাভ করিয়াছিল যাহাতে জনতাকে সে বিচলিত করিতে, মুগ্ধ

করিতে পারিয়াছে। জোয়ান অব্ আর্ক-এর চরিত্র ও অভিজ্ঞতার সঙ্গে মালিনীর অভিজ্ঞতার যেন একটা ঐক্য আছে। জোয়ানকেও দৈব আবির্ভাব শেষজীবনে পরিত্যাগ করিয়াছিল। যে সব দৈববাণীর সে উল্লেখ করিত তাহার সঙ্গে নাটকের পূর্বোদ্ধৃত অংশ তিনটির মিল আছে। জনসঙ্ঘ সঞ্চালনেও জোয়ানের অসাধারণ ক্ষমতা ছিল। মালিনী-চরিত্র অঙ্কনের সময়ে কবির মনে যে জোয়ানের স্মৃতি আভাসে ছিল না—এমন কথা জোর করিয়া বলা যায় না।

চতুর্থ দৃশ্যে মালিনী আর দৈবী নারী নয়—সে সাধারণ রাজকন্যা। তখনো সে নবধর্মের কথা মুখে বলিতেছে বটে, কিন্তু সুপ্রিয়ের কাছে আত্মসমর্পণ করিয়া বসিয়া আছে। মহৎ কথার অন্তরালে বিশ্বপ্রেম কখনো ব্যক্তিগত প্রেমে, মানবপ্রেম কখনো নরনারীর সম্পর্কে, নবধর্ম কখনো অতি পুরাতন প্রেমধর্মে পরিণত হইয়াছে। ইহাতে বিস্ময়ের কিছুই নাই। সাধনালব্ধ ধর্মজীবনের ভিত্তি না থাকিলে অকস্মাৎ আবির্ভূত ধর্ম দাঁড়াইবে কোথায়? এমন না হইলেই বিস্ময়ের ব্যাপার হইত বটে।

মালিনীর গুরু কাশ্যপ স্বীয় ধর্মমত প্রকাশ করিয়াছে। ইহাকে ধর্মমত না বলিয়া ধর্মের অনুশাসন বলা উচিত। কিন্তু তাহার উক্তি হইতে ধর্ম সম্বন্ধে তাহার ধারণা বোঝা একেবারে অসম্ভব নহে।

ত্যাগ কর, বৎসে, ত্যাগ কর সুখ-আশা,
দুঃখ-ভয়; দূর কর বিষয়পিপাসা;
ছিন্ন কর সংসারবন্ধন; পরিহর
প্রমোদপ্রলাপ চঞ্চলতা; চিত্তে ধর
ধ্রুবশান্ত সুনির্মল প্রজ্ঞার আলোক
রাত্রিদিন; মোহশোক পরাভূত হোক্।

পুনরায়—

জ্ঞানসূর্য-উদয়-উৎসবে
জাগ্রত এ জগতের জয়জয়রবে

শুভলগ্নে সুপ্রভাতে হবে উদ্ঘাটন
পুষ্পকারাগার তব।

ইহাকেও শাস্ত্র বলা যাইতে পারে—কিন্তু এই শাস্ত্রবচনের সঙ্গে এখনো মানব-অভিজ্ঞতার ছেদ ঘটে নাই। ইহাতেও জ্ঞানমার্গের কথা আছে বটে, কিন্তু সে জ্ঞানের আলোতে ধর্মের সরল রাজপথটাই দেখিতে সাহায্য করে। পৌরব্রাহ্মণগণের শাস্ত্র হইতে ইহা কত ভিন্ন! আর সবচেয়ে উল্লেখযোগ্য এই যে, কাশ্যপের ধর্মমতের পশ্চাতে তাহার ধর্মজীবন আছে, মালিনীতে যাহার একান্ত অভাব। কাশ্যপ তীর্থভ্রমণে না গেলে মালিনীকে হয়তো সে এমন দুঃসাহসিক কার্যে ব্রতী হইতে দিত না। শিষ্যাকে ধর্মসাধনার নিমিত্ত গুরু রাখিয়া গেল—আর শিষ্যা সাধনা শেষ হইবার পূর্বেই ধর্মপ্রচারে অবতীর্ণ হইয়া পড়িল।

প্রধান প্রধান চরিত্রের বিচিত্র ধর্মমতের আলোচনা করা গেল। এখন এই সব বিচিত্র ধর্মমতের সংঘর্ষেই মালিনী নাটকের ঘটনাস্রোত পরিণামের মুখে বিতাড়িত; আর দেখিতে পাওয়া যাইবে যে, সাধনাহীন ব্যক্তির অপরিণত ধর্মানুসরণের ফলেই মালিনী নাটকের ট্র্যাজেডি সংঘটিত হইয়াছে

ক্ষেমঙ্কর ও সুপ্রিয়ের মতো বিরুদ্ধপ্রকৃতি, বিপরীতমত, একজন চারিত্র্য-প্রবল, আর একজন তীব্র অনুভূতিপ্রবণ যুগল চরিত্রসৃষ্টি রবীন্দ্রসাহিত্যে অবিরল। গোরা ও বিনয় ইহার একটি উৎকৃষ্ট উদাহরণ। ইহারা বিরুদ্ধ স্বভাব বলিয়াই পরস্পরকে বন্ধুত্ববন্ধনে আকর্ষণ করে; সমস্বভাব লোকের মধ্যে বন্ধুত্ব গভীর হয় না। গোরা দুর্বলতর প্রকৃতির, অথচ তীব্রতর অনুভূতিপ্রবণ এবং বুদ্ধিমত্তর বিনয়কে লইয়া স্বীয় চিহ্নিত পথে চলিতেছিল; বিনয় গোরার বন্ধুত্বের খাতিরেই তাহার সঙ্গী হইয়াছিল—নিজের স্বাভাবিক প্রবণতা সেদিকে তেমন ছিল না। গোরা যখন জেলে গেল—সেই অবকাশে সে সম্পূর্ণরূপে ললিতার কাছে ধরা দিল। ক্ষেমঙ্করের বিদেশে

প্রস্থানে সুপ্রিয় যেমন ট্র্যাজেডির অবতারণ করিয়া বসিয়াছিল বিনয়ও তেমনি গোরার অনুপস্থিতিতে গোরার অপ্রিয় কাজ করিয়া বসিল,—যদিচ সুপ্রিয়ের কাজের গুরুত্বের সঙ্গে বিনয়ের কাজের তুলনা করা সঙ্গত হইবে না।

ক্ষেমঙ্কর বন্ধুর স্বাভাবিক দুর্বলতা সম্বন্ধে সচেতন ছিল, তাই সে বিদেশে যাইবার আগে বারংবার তাহাকে সতর্ক করিয়া দিয়া গিয়াছিল। যখন বিদ্রোহী ব্রাহ্মণগণ মালিনীর অনুবর্তী হইয়া পড়িল তখন ক্ষেমঙ্কর বলিতেছে—

হে সুপ্রিয়, তুলে চাও আঁখি।
কথা কও। বল তুমি, আমারে একাকী
ফেলিয়া কি চলে যাবে মায়ার পশ্চাতে
বিশ্বব্যাপী এ দুর্যোগে, প্রলয়ের রাতে ?

সুপ্রিয়

কভু নহে, কভু নহে। নিদ্রাহীন চোখে
দাঁড়াইব পার্শ্বে তব।

ক্ষেমঙ্কর বলিতেছে সৈন্যসংগ্রহ করিয়া আবার ফিরিয়া আসিবে, সুপ্রিয়ের প্রতি তাহার প্রেম অটল থাকিবে।

শুধু মনে ভয় হয়
আজি বিপ্লবের দিন বড় দুঃসময়,
ছিন্নভিন্ন হয়ে যায় ধ্রুববন্ধুচয়,
ভ্রাতারে আঘাত করে ভ্রাতা, বন্ধু হয়
বন্ধুর বিরোধী! বাহিরিনু অন্ধকারে,
অন্ধকারে ফিরিয়া আসিব গৃহদ্বারে ;
দেখিব কি দীপ জ্বালি বসি আছ ঘরে
বন্ধু মোর! সেই আশা রহিল অন্তরে।

ক্ষেমঙ্করের সে আশা পূর্ণ হয় নাই। সুপ্রিয় ক্ষেমঙ্করের

মৃত্যুজাল পাতিবার কারণ হইল। কিন্তু মতের ও পথের ভেদ সত্ত্বেও পরস্পরের প্রতি প্রেম অক্ষুণ্ণ ছিল।

সুপ্রিয় মালিনীর প্রতি প্রণয়ের মোহের বশবর্তী হইয়া ষড়্‌যন্ত্রের কথা প্রকাশ করিয়া দিয়াছে বটে, কিন্তু মনে তার শান্তি নাই।

রাজারে দেখানু পত্র! মৃগয়ার ছলে
গোপনে গেছেন রাজা সৈন্যদলবলে
আক্রমিতে তারে। আমি হেথা লুটাতেছি
পৃথ্বীতলে—আপনার মর্মে ফুটাতেছি
দন্ত আপনার।

মৃত্যুর পূর্বমুহূর্তে যখন উভয়ের সাক্ষাৎ হইয়াছে তখনো দু'জনের জীবনদৃষ্টির প্রভেদ চমৎকার ফুটিয়াছে।

সুপ্রিয়

ওগো বন্ধু, এ ভুবন
নহে কি বৃহৎ? নাহি কি অসংখ্য জন,
বিচিত্রস্বভাব? কাহার কি প্রয়োজন
তুমি কি তা জানো? গগনে অগণ্য তারা
নিশি নিশি বিবাদ কি করিছে তাহারা
ক্ষেমঙ্কর? তেমনি জ্বালায়ে নিজ জ্যোতি
কত ধর্ম জাগিতেছে, তাহে কোন্ ক্ষতি?

সুপ্রিয়ের যুক্তি হয়তো সত্য, কিন্তু এই যুক্তির বলে তাহার বিশ্বাসঘাতকতা সমর্থন করা যায় না। ক্ষেমঙ্কর বলিতেছে—

মিছে আর কেন বন্ধু! ফুরালো সময়,
বাক্য লয়ে মিথ্যা খেলা, তর্ক আর নয়।
সত্য মিথ্যা পাশাপাশি নির্বিরোধে রবে
এত স্থান নাহি নাহি অনন্ত এ ভবে।...
হে সুপ্রিয়, প্রেম এত সর্বপ্রেমী নয়।
ছিল চিরদিবসের বিশ্রব্ধ প্রণয়,

আনিবে বিশ্বাসঘাত বক্ষোমাঝে তার
বন্ধু মোর, উদারতা এত কি উদার!
কেহ বা ধর্মের লাগি সহি নির্যাতন
অকালে অস্থানে মরে চোরের মতন,
কেহ বা ধর্মের ব্রত করিয়া নিষ্ফল
বাঁচিবে সম্মানে সুখে, এ ধরণীতল
হেন বিপরীত ধর্ম এক বক্ষে বহে—
এত বড় এত দৃঢ় নহে কভু নহে।

সুপ্রিয়

ক্ষেমঙ্কর, তুমি দিবে প্রাণ।
আমার ধর্মের লাগি করিয়াছি দান
প্রাণের অধিক প্রিয় তোমার প্রণয়,
তোমার বিশ্বাস! তার কাছে প্রাণভয়
তুচ্ছ শতবার!

ক্ষেমঙ্কর স্বহস্তে বন্ধুকে যে মৃত্যু-আঘাত হানিল তার মূলে আছে তার প্রণয়, বন্ধুকে ভালোবাসে বলিয়াই বন্ধুর প্রায়শ্চিত্তে ক্ষেমঙ্করের সাহায্য করিবার ইচ্ছা। সে বলিতেছে, বাল্যকালে তাহারা যেমন সারারাত্রি তর্ক করিয়া প্রভাতে গুরুর কাছে সত্যনির্ণয় করিবার আশায় যাইত—আজও তেমনি দুইজনে জীবনতর্কের মীমাংসার জন্য ধর্মরাজ মৃত্যুর কাছে যাইবে। কারণ

সেথায় প্রত্যক্ষ সত্য উজ্জ্বল উন্নত ;
মুহূর্তে পর্বতপ্রায় বিচারবিরোধ
বাষ্পসম কোথা যাবে! দুইটি অবোধ
আনন্দে হাসিবে চাহি দোঁহে দোঁহাকারে।

সুপ্রিয়ের কাছে ধর্ম ও জীবনে বিরোধ ছিল—তাহাদের অভিন্ন করিয়া সে দেখিতে পারে নাই। চারিত্র্যপ্রবল ক্ষেমঙ্করের কাছে জীবন ও ধর্ম অভিন্ন। বন্ধুর প্রণয় ও নিজের ধর্মমত তাহার কাছে

তুল্যমূল্য। ক্ষেমঙ্করের ধর্মমত হয়তো সঙ্কীর্ণ, দুর্বল লোকের হাতে এই ধর্মমত শুষ্ক আচার মাত্র হইয়া ওঠে, কিন্তু ক্ষেমঙ্করের চরিত্র-মাহাত্ম্য তাহাকে ক্ষুদ্রতা হইতে সবলে উন্নীত করিয়া তুলিয়াছে। এ যেমন একদিকে, আবার তেমনি সুপ্রিয়ের ধর্মমত ক্ষেমঙ্করের চেয়ে উদারতর হওয়া সত্ত্বেও দুর্বল চরিত্রের জীর্ণ মঞ্চ ভাঙিয়া ধূলায় লুটাইয়া পড়িয়াছে।

ক্ষেমঙ্কর ও রঘুপতির চরিত্র নানা কারণে তুলনীয়। দু'জনেই চারিত্র্য-প্রধান; দু'জনেরই ধর্মমত সঙ্কীর্ণ; দু'জনেই ধর্মের জন্য রাজদ্রোহী; নিজের ধর্মমত প্রতিষ্ঠার জন্য দু'জনেই বিদেশে সৈন্য-সংগ্রহে গিয়াছে [ রাজর্ষির রঘুপতি, বিসর্জনের নহে ] এবং তাহাদের চারিত্র্যবেগের স্রোতে বিতাড়িত হইয়া অপেক্ষাকৃত দুর্বলপ্রকৃতি, বিশ্বাসপ্রবণ সুপ্রিয় ও জয়সিংহ প্রাণত্যাগ করিতে বাধ্য হইয়াছে। রঘুপতির চরিত্রের ক্ষেত্র প্রশস্ততর, ক্ষেমঙ্করের সঙ্কীর্ণ; কিন্তু সঙ্কীর্ণতার চাপেই সংহত হইয়া, ঘনীভূত হইয়া, স্ফটিকের দীপ্তি ও সংহতি লাভ করিয়া ক্ষেমঙ্কর-চরিত্র রঘুপতি-চরিত্রের চেয়ে অধিকতর সজীব ও প্রত্যক্ষ হইয়া উঠিয়াছে বলিয়া আমার বিশ্বাস।

মালিনী-চরিত্র আলোচনার সময়ে মনে রাখিতে হইবে যে, তাহার ধর্মের প্রেরণা সাধনাজাত নহে, তাহা আবির্ভাবজাত, তাহা মূল্যহীন অর্থে অমূলক। যতক্ষণ তাহার চিত্তে এই আবির্ভাবের দীপ্তি উজ্জ্বল ছিল ততক্ষণ সে অসাধারণ, আবির্ভাবের দীপ্তি ম্লান হইতেই সে সাধারণ রাজকন্যা মাত্র। প্রথম তিন দৃশ্যে সে অসাধারণ; চতুর্থ বা শেষ দৃশ্যে সে আর পূর্বের ধর্মরাগোজ্জ্বল দেবী নয়, পূর্ব-রাগোজ্জ্বল প্রণয়িনী মাত্র। কেন এমন হয় পূর্বেই তাহার আলোচনা করিয়াছি; অপ্রত্যাশিত দৈব আবির্ভাবের তলাতে সাধনা না থাকিলে সে দীপ্তি দীর্ঘকাল থাকে না। যদি এই অপ্রত্যাশিত আবির্ভাবকে সে সাধনায় নিয়োগ করিয়া ধর্মজীবন গড়িয়া তুলিতে চেষ্টা করিত তাহা হইলে এমন ঘটিত না, কিন্তু সদ্যোজাত আবির্ভাবের

অভিজ্ঞতাকে সে জীবনে লালন করিয়া না তুলিয়াই সংসারক্ষেত্রে অবতীর্ণ হইয়াছিল, অভ্যাসের মধ্যে তাহার শিকড় গজাইবার অবসর দেয় নাই ; সেই জন্য ব্যক্তিগত প্রেমের প্রবল অভিজ্ঞতা যখন কুমারীচিত্তকে স্পর্শ করিল তখন তাহা দিব্যপ্রেরণার চেয়ে প্রবলতর হইয়া দেখা দিল ; হঠাৎ দেবীর চিত্ত বিদীর্ণ করিয়া প্রণয়াতুর সুপ্ত মানবকন্যা বাহির হইয়া আসিল। নাটকের ট্র্যাজেডির ইহাই প্রকৃত স্বরূপ।

ইতিপূর্বে প্রথম তিন দৃশ্যের দেবী মালিনীর চরিত্রালোচনা করিয়াছি। এক্ষণে শেষ দৃশ্যের মানবী মালিনীর চরিত্রালোচনা করা যাইতে পারে।

রাজ-উপবনে মালিনী ও সুপ্রিয় কথাবার্তা বলিতেছে। প্রথমেই লক্ষণীয় যে, ইতিপূর্বে নবধর্ম সম্বন্ধে, লোকচালনা সম্বন্ধে মালিনীর মনে যে অসংশয় ভাব ছিল এখানে তাহা চলিয়া গিয়াছে।

যে-মালিনী এক সময়ে বলিয়াছিল—

নৌকাখানি তীরে বাঁধা, কে করিবে পার,
কর্ণধার নাই ; গৃহহীন যাত্রী সবে
বসে আছে নিরাশ্বাস, মনে হয় তবে
আমি যেন যেতে পারি, আমি যেন জানি
তীরের সন্ধান, মোর স্পর্শে নৌকাখানি
পাবে যেন প্রাণ, যাবে যেন আপনার
পূর্ণ বলে ; কোথা হ'তে বিশ্বাস আমার
এলো মনে ?

সে এখন সুপ্রিয়কে বলিতেছে—

মহাধর্ম-তরণীর বালিকা কাণ্ডারী
নাহি জানি কোথা যেতে হবে। মনে হয়
বড় একাকিনী আমি, সহস্র সংশয়,
বৃহৎ সংসার, অসংখ্য জটিল পথ,

নানা প্রাণী, দিব্যজ্ঞান ক্ষণপ্রভাবৎ
ক্ষণিকের তরে আসে।

মালিনী ঠিকই বুঝিয়াছে 'দিব্যজ্ঞান ক্ষণপ্রভাবৎ ক্ষণিকের তরে আসে।' দিব্যজ্ঞানের অভাবে নিজের উপর হইতে তাহার বিশ্বাস যে পরিমাণে চলিয়া গিয়াছে সেই পরিমাণে বিশ্বাস স্থাপিত হইয়াছে সুপ্রিয়ের প্রতি।

তুমি মহাজ্ঞানী
হবে কি সহায় মোর ?...
অকস্মাৎ
আপনার 'পরে যেন দৃষ্টিপাত
সহস্র লোকের মাঝে, সেই দুঃসময়ে
তুমি মোর বন্ধু হবে ? মন্ত্রগুরু হয়ে
দিবে নবপ্রাণ ?

মালিনীর মনে আত্মবিশ্বাস এতদূর কমিয়া গিয়াছে যে, নিজ ধর্মের প্রতিদ্বন্দ্বীকে সে গুরু বলিয়া স্বীকার করিতে উদ্যত।

অনেক সময়েই প্রশংসা প্রেমের অগ্রদূত। এক্ষেত্রেও তাহাই ঘটিয়াছে। মালিনী নিজের অগোচরে সুপ্রিয়কে ভালবাসিয়া ফেলিয়াছে—তবু এখনো এই 'নূতনধর্ম' তাহার নিজের কাছে স্পষ্ট হইয়া উঠে নাই,—কিন্তু অধিকক্ষণ অপেক্ষা করিতেও হইল না। এই দৃশ্যের শেষের দিকেই মালিনী মনের পরিবর্তন বুঝিতে পারিয়াছে।

প্রতিহারী যখন আসিয়া বলিল—'প্রজাগণ দরশন যাচে' তখন মালিনী যে লোকমাতা বলিয়া নিজেকে প্রতিষ্ঠিত করিয়াছিল, সে বলিয়া পাঠাইল—আজ নয়, আজ সে একাকী বিশ্রাম করিতে চায়। লোকমাতা এক্ষণে ব্যক্তিগত প্রণয়িনী হইবার মুখে।

তারপরে মালিনীর প্রশ্নের উত্তরে সুপ্রিয় তাহাদের বন্ধুত্বের কাহিনী, ষড়্যন্ত্রের সংবাদ, ষড়্যন্ত্রভেদের তথ্য প্রকাশ করিয়াছে।

মালিনী ক্ষেমঙ্করের প্রতি বিরূপ না হইয়া কৃপাপরায়ণ হইয়া উঠিয়াছে। বস্তুত ইহা ক্ষেমঙ্করকে কৃপা নয় প্রণয়ীর বন্ধু বলিয়াই তাহার প্রতি একরূপ পরোক্ষ প্রীতি অনুভব।

এমন সময়ে রাজা প্রবেশ করিলেন, তিনি সুপ্রিয়ের সংবাদের উপর নির্ভর করিয়া মৃগয়াচ্ছলে গিয়া সসৈন্যে আগতপ্রায় ক্ষেমঙ্করকে পরাজিত করিয়া আসিয়াছেন। রাজা সুপ্রিয়কে পুরস্কৃত করিতে চান। সুপ্রিয় কী পুরস্কার কামনা করে? রাজ্যখণ্ড? না। তবে কি সে রাজকন্যার পাণিপ্রার্থী?

বেশিদিন নহে, বিপ্র, সে কি মনে পড়ে
এই কন্যা মালিনীর নির্বাসন তরে
অগ্রবর্তী ছিলে তুমি। আজি আরবার
করিবে কি সে প্রার্থনা? রাজদুহিতার
নির্বাসন পিতৃগৃহ হ'তে? সাধনার
অসাধ্য কিছুই নাই—বাঞ্ছা সিদ্ধ হবে,
ভরসা বাঁধহ বক্ষোমাঝে। শুন তবে
জীবনপ্রতিমে বৎসে, যে তোমার প্রাণ
রক্ষা করিয়াছে, সেই বিপ্র গুণবান্
সুপ্রিয় সবার প্রিয়। প্রিয়দরশন,
তারে—

এই স্পষ্টভাষণে সুপ্রিয় আপত্তি করিয়াছে, বন্ধুর সর্বনাশ করিয়া সে নিজে সার্থকতা লাভ করিতে চায় না। কিন্তু মালিনী আভাস-মাত্রেও আপত্তি করে নাই। এ কোন্ মালিনী? কোন সাধারণ মানবকন্যা হইলেও সে বোধ করি এমন বিবাহে অন্তত একবারের জন্যও মৌখিক আপত্তি প্রকাশ করিত। আর বন্ধুঘাতী, বিশ্বাসঘাতী, তাহার নবধর্মের প্রতিদ্বন্দ্বী এই লোকটাকে বিবাহ করিতে মালিনী একবারও দ্বিধা করিল না! আশ্চর্য! ক্ষেমঙ্করের প্রাণদণ্ড হইবে জানিয়া তাহাকে ক্ষমা করিবার জন্য সে রাজাকে অনুরোধ করিয়াছে

বটে। কিন্তু তাহা নবধর্মের অহিংসার আদর্শের অনুরোধে, না ক্ষেমঙ্করের প্রাণদানে আশা করিয়া নিজের প্রণয়ী সুপ্রিয়কে দুঃখ ও চরম আত্মগ্লানি হইতে রক্ষা করিবার ইচ্ছাতেই, কে বলিবে? ইহাকে নিষ্কাম বলিতে পারি না।

মালিনীর ব্যবহারে রাজা পরম নিশ্চিন্ত হইয়াছেন, তিনি বুঝিতে পারিয়াছেন যে, তাঁহার কন্যা আর দেবী নহে, নিতান্তই মানবী।

কন্যা, কোথা ছিল এ সরম
এতদিন। বালিকার লজ্জা ভয় শোক
দূর করি দীপ্তি পেতো অম্লান আলোক
দুঃসহ উজ্জ্বল। কোথা হ'তে এলো আজ
অশ্রুবাষ্পে ছলছল কম্পমান লাজ—
... ... ...
বহু দিন পরে মোর মালিনীর ভাল
লজ্জার আভায় রাঙা। কপোল উষার
যখন রাঙিয়া উঠে, বুঝা যায়, তার
তপন উদয় হ'তে দেরী নাই আর।
এ রাঙা আভাস দেখে আনন্দে আমার
হৃদয় উঠিছে ভরি—বুঝিলাম মনে
আমাদের কন্যাটুকু বুঝি এতক্ষণে
বিকশি উঠিল; দেবী না দয়া
ঘরের সে মেয়ে।

ঘরের মেয়ের মধ্যে দেবী মালিনীর এইখানে বিসর্জন। যাঁহারা গৃহিণীপনার মধ্যে দেবী চৌধুরাণীর আত্মবিলোপকে অসম্ভব মনে করেন—তাঁহারা এসম্বন্ধে কি বলিবেন?

সুপ্রিয়ের মৃত্যুর পরে মালিনী ক্ষেমঙ্করকে ক্ষমা করিতে কেন অনুরোধ করিল?

ইহা কি ক্ষেমঙ্করের প্রতি দূরবর্তী প্রেমের প্রথম ইঙ্গিত? ক্ষেমঙ্করের আদর্শনিষ্ঠার কথা সে শুনিয়াছিল; শৃঙ্খলিত ক্ষেমঙ্করকে দেখিয়া সে বলিয়া উঠিয়াছিল—

লোহার শৃঙ্খল
ধিক্কার মানিছে যেন লজ্জায় বিকল
ওই অঙ্গ 'পরে। মহত্ত্বের অপমান
মরে অপমানে। ধন্যি মানি এ পরান
ইন্দ্রতুল্য হেন মূর্তি হেরি।

ইহা প্রেম নয়, প্রশংসা। কিন্তু প্রতিদ্বন্দ্বিতার ক্ষেত্রে প্রশংসা প্রেমে পরিণত হইতে কতক্ষণ? সুপ্রিয়ের বেলাতেও ইহা দেখা গিয়াছে। তবে তর্ক উঠিতে পারে সুপ্রিয়ের হত্যাকারীকে সে কি ভালবাসিতে পারে? যে নিজের সাধের নবধর্মের প্রতিদ্বন্দ্বীকে ভালবাসিতে পারে, বন্ধুঘাতী, বিশ্বাসঘাতীকে ভালোবাসিতে পারে, কালক্রমে সে যে প্রণয়ী-ঘাতীকে ভালোবাসিতে না পারিবে তাহা কে বলিল? দুর্বল প্রকৃতি অনেক সময়েই প্রবলকে, নিষ্ঠুরকে, নরঘাতী অপরাধীকে ভালোবাসিতে উদ্গ্রীব। আর মালিনী কত যে দুর্বল তাহা তো দেখা গেল!

কিংবা এমনও হইতে পারে যে, ক্ষেমঙ্করকে দণ্ডদানের আশাতেই মালিনী তাহাকে বাঁচাইয়া রাখিতে অনুরোধ করিয়াছে। ষড়্যন্ত্রভেদের ফলে ক্ষেমঙ্করের জীবনের সমস্ত উদ্দেশ্য ব্যর্থ হইয়া গেল। তখন তাহার একমাত্র সান্ত্বনা ছিল মৃত্যু। কিন্তু বন্ধুকে ছাড়িয়া মরিয়াও সান্ত্বনা নাই। তাই সে বন্ধুকে নিহত করিল। এখন ক্ষেমঙ্করের একমাত্র কাম্য, একমাত্র সার্থকতা, একমাত্র সান্ত্বনা মৃত্যু। মালিনী খুব সম্ভবত তাহাকে সেই শেষসান্ত্বনা হইতেও বঞ্চিত করিবার জন্যই জীবনদান করিতে রাজাকে অনুরোধ করিয়াছে। তাহার প্রণয়ীর মৃত্যুর কারণ-স্বরূপ এই লোকটিকে দণ্ডিত করিবার এই একটিই শেষ উপায় তাহার হাতে মাত্র ছিল।

কোন্ মতটি সত্য নিশ্চয় করিয়া বলিতে পারি না—পাঠক নিজের অভিরুচির অনুসারে যে কোনটি গ্রহণ করিতে পারেন।

পরবর্তী কালে মালিনীর ভূমিকা লিখিতে গিয়া রবীন্দ্রনাথ বলিয়াছেন—

"এই ভাবের উপর মালিনী স্বতই নিজেকে প্রতিষ্ঠিত করেছে, এরই যা দুঃখ, এরই যা মহিমা সেইটেতেই এর কাব্যরস। এই ভাবের অঙ্কুর আপনা-আপনি দেখা দিয়েছিল প্রকৃতির প্রতিশোধে সেকথা ভেবে দেখবার যোগ্য। নির্ঝরের স্বপ্নভঙ্গে হয়তো তারও আগে এর আভাস পাওয়া যায়।"[১]

রবীন্দ্রনাথ যে অর্থে ইহাকে প্রকৃতির প্রতিশোধের অঙ্গীভূত দেখিয়াছেন তাহা সত্য কি না বলিতে পারি না—তবে অন্য একভাবে মালিনীর ট্র্যাজেডি, যে প্রকৃতির প্রতিশোধ তাহাতে সন্দেহ নাই।

মানবপ্রকৃতিকে বঞ্চিত করিয়া তাহাকে ক্ষুধিত রাখিয়া, সেই শূন্যতার উপরে মহত্তর জীবনের বেদী-রচনা করিতে গেলে অকস্মাৎ তাহা ধ্বসিয়া পড়ে, মালিনী নাটক হইতে এই ইঙ্গিতটা পাওয়া যায়।

প্রকৃতির প্রতিশোধের সন্ন্যাসীর চিত্ত ক্ষুধিত ছিল বলিয়াই সে তপস্যায় শান্তি পায় নাই—তাহাকে রঘুর কন্যার স্নেহে আবদ্ধ হইয়া সংসারে ফিরিতে হইয়াছিল।

মালিনীরও কি সেই একই ট্র্যাজেডি নয়? প্রথম অংশের মালিনী মানব-প্রকৃতির দাবী এড়াইয়া নবধর্মের দ্বারা উদ্বোধিত হইয়াছিল, নাটকের শেষ অংশে প্রকৃতি তাহার বলি সংগ্রহ করিয়াছে। সেই অপরাধে দেবী মালিনী কলঙ্কের গ্লানি মাথায় তুলিয়া মানবত্বের মধ্যে, এবং তাহা আদৌ গৌরবময় মানবত্ব নহে, আত্মসমর্পণ করিয়াছে। ইহাই মানবপ্রকৃতির প্রতিশোধ। ইহাই

১ মালিনীর ভূমিকা, রবীন্দ্র-রচনাবলী, ৪র্থ খণ্ড

স্বাভাবিক, ইহা না হইলেই মানবধর্ম ও কাব্যধর্ম দুই-ই ক্ষুণ্ণ হইত। কবি মালিনীর এই পরিবর্তনটি লক্ষ্য করিয়াছেন কি না জানি না, যদি না করিয়া থাকেন তবু বিস্ময়ের কিছু নাই—কবিপ্রকৃতি অগোচরে কবির কলমকে কবিধর্মের চিহ্নিতপথে চালনা করিয়া সার্থকতায় লইয়া গিয়াছে।

২

মালিনী চারিটি দৃশ্যে বিভক্ত একাঙ্ক নাটক। কিন্তু ইহাকে দুই অঙ্কে ভাগ করিলেই নাটকীয় টেকনিকের মর্যাদা রক্ষা করা হইত।

প্রথম, দ্বিতীয়, তৃতীয় দৃশ্য—প্রথম অঙ্ক, এবং চতুর্থ দৃশ্যটিকে দ্বিতীয় অঙ্কের অন্তর্গত করা উচিত ছিল।

তৃতীয় দৃশ্য ও চতুর্থ দৃশ্যের মধ্যে অনেকটা সময়ের ব্যবধান আছে; তাহা ছাড়া চতুর্থ দৃশ্যে প্রধান দুইটি ব্যক্তির, মালিনীর ও সুপ্রিয়ের চরিত্রের অনেকটা পরিবর্তন হইয়াছে; অন্তত ইহা স্পষ্ট করিয়া তুলিবার জন্যও অঙ্কপাতের প্রয়োজন ছিল। কিন্তু নাটকের এই জাতীয় আবশ্যিক অঙ্গবিন্যাসের প্রতি রবীন্দ্রনাথের চিরকালই মনোযোগের অভাব। ইহার দৃষ্টান্ত আরো মিলিবে। ইহাতে স্মরণ করাইয়া দেয় যে, জটিল নাট্যশিল্প তাঁহার বাধা-অসহিষ্ণু লিরিকপ্রতিভার অনুকূল নহে।

সৌভাগ্যবশত মালিনীর টেকনিক সম্বন্ধে কবি স্বয়ং কিছু আলোচনা করিয়াছেন।

"বোধ করি এই নাটিকায় আমার রচনার একটা কিছু বিশেষত্ব ছিল, সেটা অনুভব করেছিলুম যখন দ্বিতীয়বার ইংলণ্ডে বাসকালে এর ইংরেজি অনুবাদ কোনো ইংরেজ বন্ধুর চোখে পড়ল। প্রথম দেখা গেল এটা আর্টিস্ট রোটেস্টাইনের মনকে বিশেষভাবে আকর্ষণ করেছে। কখনো কখনো এটাকে তাঁর ঘরে অভিনয় করবার ইচ্ছেও তাঁর হয়েছিল। আমার মনে হল এই নাটকের প্রধান চরিত্রগুলি

তাঁর শিল্পীমনে মূর্তিরূপে স্পষ্ট হয়ে উঠেছে। তারপরে একদিন ট্রেভিলিয়ানের মুখে এর সম্বন্ধে মন্তব্য শুনলুম। তিনি কবি এবং গ্রীক সাহিত্যের রসজ্ঞ। তিনি আমাকে বললেন—এই নাটকে তিনি গ্রীক নাট্যকলার প্রতিরূপ দেখেছেন। তার অর্থ কী আমি সম্পূর্ণ বুঝতে পারিনি, কারণ যদিও কিছু কিছু তর্জমা পড়েছি তবু গ্রীকনাট্য আমার অভিজ্ঞতার বাইরে। শেক্‌স্‌পীয়ারের নাটক বরাবর আমাদের কাছে নাটকের আদর্শ। তার বহু শাখায়িত বৈচিত্র্য, ব্যাপ্তি ও ঘাত-প্রতিঘাত প্রথম থেকেই আমাদের মনকে অধিকার করেছে। মালিনীর নাট্যরূপ সংযত, সংহত এবং দেশকালের ধারায় অবিচ্ছিন্ন।”[১]

*　　　*　　　*　　　*

গ্রীক নাট্যশিল্প সম্বন্ধে নিশ্চিত করিয়া কিছু বলা বর্তমান লেখকের পক্ষে সম্ভব নয়। তবে শেক্‌স্‌পীয়রীয় নাট্যকলার সঙ্গে তাহার প্রভেদটা উগ্র। শেক্‌স্‌পীয়রীয় নাটকে যে চঞ্চলতা লক্ষিত হয় গ্রীকনাট্যে তাহার একান্ত অভাব। গ্রীক নাটকের অভিনেতাদের সঙ্গে সজীব মানুষের চেয়ে ভাস্কর্যের যেন মিল অধিক। অভিনেতারা যেন খোদাই-করা বিরাট মূর্তি। এমনটি কেন হইল বলা সহজ নয়; গ্রীক ট্র্যাজেডি ধর্মানুষ্ঠানের অঙ্গ ছিল, স্বভাবতই বাচালতা ও চঞ্চলতার স্থান তাহাতে সঙ্কীর্ণ। ট্র্যাজেডির হত্যাকাণ্ড প্রভৃতি উগ্র ঘটনা নেপথ্যে ঘটিত, কাজেই রঙ্গমঞ্চে কায়িক ঔদ্ধত্যের অবসর ছিল না; বিশেষ, যে ভারী পাদুকা ও মুখোশ পরিয়া অভিনেতারা অবতীর্ণ হইত তাহা লইয়া শেক্‌স্‌পীয়রীয় অভিনেতার মতো ছুটাছুটি করিবার ক্ষমতাও হয়তো সব সময়ে থাকিত না। ফলত এই মূর্তিবৎ স্থাণুতা যদি গ্রীক নাট্যকলার একটি গুণ হয় তবে তাহা মালিনীতে আছে।

দ্বিতীয়ত, গ্রীক নাটকে অভিনয়ের চেয়ে আবৃত্তির ভাবটাই

১ মালিনী, সূচনা, রবীন্দ্র-রচনাবলী, ৪র্থ খণ্ড।

যেন কিছু অধিক। পাত্রপাত্রীর মধ্যে কথোপকথন গৌণ; কোরাসের ও পাত্রপাত্রীর দীর্ঘ ভূমিকা নিছক আবৃত্তি। মালিনীর সুদীর্ঘ ভূমিকাগুলি এইরূপ আবৃত্তিরস-প্রধান।

তৃতীয়ত, স্থান, কাল, ঘটনার অদ্বিতীয়ত্ব গ্রীক নাটকের অপরিহার্য বৈশিষ্ট্য না হইলেও একটি প্রধান লক্ষণ বটে। রবীন্দ্রনাথের বিসর্জন বা রাজা ও রাণীতে যেমন তিনি এ বিষয়ে নিরঙ্কুশ মালিনীতে তেমন নহেন। তাঁহার ভাষায় "মালিনীর নাট্যরূপ সংযত, সংহত এবং দেশকালের ধারায় অবিচ্ছিন্ন।"

এখানে উল্লেখ করা যাইতে পারে যে, উপরি-উক্ত এই তিনটি গুণ কেবল মালিনীতে নয়, রবীন্দ্রনাথের কাব্যনাট্যগুলিতে, যেখানে নাট্যকারের চেয়ে কবির কলম প্রবলতর, সুপ্রচুর। "বহুশাখায়িত বৈচিত্র্য, ব্যাপ্তি ও ঘাত-প্রতিঘাতে"র মধ্য দিয়া নাটককে নিশ্চিত পরিণামের দিকে লইয়া যাইতে ঠিক যে ক্ষমতার দরকার—তাঁহার প্রতিভায় তাহার যেন কিঞ্চিত অভাব আছে। বরঞ্চ সংযত, সংহত একটিমাত্র ঘটনাকে স্থাণুপ্রায় দু'চারটি চরিত্রের আবৃত্তির অনুরূপ কথোপকথনের মাধ্যমে ফুটাইয়া তুলিতে যে, ক্ষমতার প্রয়োজন—তাহা রবীন্দ্রনাথের প্রতিভার বিশেষ অনুকূল।

এইরূপ দু'চারটি টেকনিক্যাল সাদৃশ্য ছাড়া গভীরতর কোনো সাদৃশ্য মালিনী ও গ্রীক নাট্যের মধ্যে আছে বলিয়া মনে হয় না।

# নৃত্যনাট্য

যেসব নাটককে আমরা নৃত্যনাট্য বলিতেছি সেগুলি কবির শেষজীবনে লিখিত। আবার ঋতুনাট্যগুলিও শেষজীবনের রচনা। স্থূল বিচারে দুই শ্রেণীর নাটককে একজাতীয় মনে হইতে পারে, কিন্তু সূক্ষ্ম দৃষ্টিতে ইহাদের মধ্যে শ্রেণীভেদ ধরা পড়ে। এই দুই শ্রেণীর নাটকই সঙ্গীত ও নৃত্য-প্রধান হইলেও নৃত্যনাট্যে নৃত্যই ভাবের একমাত্র বাহন, অর্থাৎ যে কথাটি কবি যেভাবে প্রকাশ করিয়াছেন নৃত্যের সাহায্য ছাড়া তাহা কখনোই সেভাবে প্রকাশিত হইতে পারিত না।

দ্বিতীয়ত, ঋতুনাট্যের নৃত্যকে সমূহলের আনন্দ বলা যাইতে পারে। এই নৃত্য বহুলের আনন্দকে প্রকাশ করিতেছে। রাজপুরীতে উৎসব, সেই সাধারণ উৎসবের আনন্দকে পুরবাসীরা নাচের মধ্য দিয়া প্রকাশ করিতেছে। রাজসভায় উৎসব আরম্ভ হইয়াছে, সেই উৎসবের সমষ্টির উল্লাসকে নর্তকীর দল রূপ দিতেছে।

কিন্তু নৃত্যনাট্যগুলির নৃত্যের সঙ্গে বহুলের মনোভাবের কোনো যোগ নাই; তাহা এককের সুখ-দুঃখকে, এককের আশা-আনন্দকে প্রকাশ করিয়া চলিতেছে।

রবীন্দ্রনাথের শেষজীবনে সঙ্গীত যেমন তাঁহার প্রতিভার প্রধান বাহন হইয়া দাঁড়াইয়াছে, তাঁহার নাট্যপ্রবাহের আলোচনা করিলেও তেমনি দেখা যাইবে যে, শেষজীবনের নাটকের মধ্যেও গানের অবিসংবাদিত প্রাধান্য দাঁড়াইয়া গিয়াছে।

বাল্মীকি-প্রতিভা গীতিনাট্য দ্বারা কবি তাঁহার নাট্যজীবন আরম্ভ করিয়াছিলেন—ঋতুনাট্য ও নৃত্যনাট্যের গানের দ্বারাই সে জীবনের শেষ হইয়াছে। কিন্তু প্রথম গীতিনাট্যে ও শেষজীবনের এই শ্রেণীর নাটকে কত প্রভেদ!

ঋতুনাট্যে ও নৃত্যনাট্যে চারিটি বস্তুর সম্মেলন ঘটিয়াছে—কাব্য,

সঙ্গীত, নৃত্য ও চিত্র। ইহাকে কবির নাটকীয় টেক্‌নিকের চতুরঙ্গ রীতি বলা যাইতে পারে। এই চারিটির মধ্যে কাব্যের স্বাদ যে-কোনো পাঠক গ্রন্থ পড়িলেই পাইতে পারেন। সুরের স্বাদ পাওয়াও দুরূহ নয়; স্বরলিপি আছে, বিশেষজ্ঞ ব্যক্তি আছেন; কিন্তু অপর দুটির স্বাদ পাওয়া একপ্রকার অসম্ভব। যাঁহাদের এই সব অভিনয় দেখিবার সৌভাগ্য হইয়াছে, তাঁহারা সেই নৃত্যের ছন্দঃ-সৌন্দর্য জানেন; রঙ্গমঞ্চ-সজ্জায়, আলোক ও বেশভূষায়, অভিনেত্রীদের অঙ্গাভরণে যে বৈচিত্র্য ফুটিয়া উঠিত তাহা দর্শকের স্মৃতিতে থাকিলেও লুপ্ত ঐশ্বর্যের মধ্যে পরিণত হইয়াছে। সে সব হয়তো আর পুনরুদ্ধার করা যাইবে না, কবির ব্যক্তিত্বের সঙ্গেই হয়তো তাহারা প্রস্থান করিয়াছে। কিন্তু তৎসত্ত্বেও মনে রাখিতে হইবে তাঁহার শেষজীবনের এই শ্রেণীর নাটকের প্রকৃত মহিমা নির্ভর করিতেছে কাব্য, সুর, নৃত্য ও চিত্রের চতুরঙ্গ রীতির সম্মিলিত সমাবেশের উপরে। কেবল গ্রন্থের দ্বারা বিচার করিলে ইহার কাব্যাংশই প্রকট হইবে অথচ প্রচ্ছন্ন অন্য তিনটি অঙ্গ অন্তত কল্পনাতেও না দেখিতে পারিলে ইহাদের প্রতি অবিচার করিবার আশঙ্কাই সমধিক।

রবীন্দ্রনাথের নাটকের কালানুক্রমিক আলোচনা করিলে দেখা যাইবে উত্তরোত্তর তাঁহার নাটকে গানের সংখ্যা বাড়িতে আরম্ভ করিয়াছে। কিংবা একখানা নাটককে যখন পরবর্তী কালে রূপান্তরিত করিয়াছেন তাহাতে গানের সংখ্যা বাড়িয়াছে; সংস্করণভেদেও এই একই লক্ষণ দৃষ্ট হয়। এবং শেষ পর্যন্ত তাঁহার নাটক নিরবচ্ছিন্ন গানের মালায় পরিণত হইয়াছে, কেবল মাঝে মাঝে এক গানের সঙ্গে অন্য গানের জোড়া দিবার জায়গায় একটু করিয়া গদ্য বা পাত্রপাত্রীর উক্তি। গ্রীক নাটক মূলে যেমন গীতি-সর্বস্ব ছিল, কালক্রমে তাহাতে সঙ্গীতের প্রাধান্য কমিয়া নাটকীয় অংশ বাড়িয়াছে, রবীন্দ্রনাথের নাটকে তাহার বিপরীত প্রক্রিয়া দেখা যায়। গদ্য বা পদ্য নাটকীয় উক্তি ক্রমে সঙ্কীর্ণতর হইতে হইতে শেষবয়সে

একেবারে সঙ্গীতকে আসর ছাড়িয়া দিয়া নেপথ্যে প্রস্থান করিয়াছে।

এমন যে হইয়াছে তাহার অবশ্য কারণ আছে। জীবন-পরিণামের সঙ্গে সঙ্গে এমন কতকগুলি ভাব রবীন্দ্রনাথকে প্রকাশ করিতে হইতেছিল সঙ্গীত ছাড়া যাহা প্রকাশযোগ্য নয়। সেইজন্য শেষজীবনে সঙ্গীত তাঁহার ভাবের প্রধান বাহন। নাটকের মধ্য দিয়াও কবি ক্রমে কতকগুলি সূক্ষ্মশরীরী, ছায়ারূপী বক্তব্য প্রকাশের চেষ্টা করিতেছিলেন। ভাব যতই সূক্ষ্ম হইতে লাগিল তাহার সুষ্ঠু প্রকাশের জন্য ততই সুরের সারথ্য অধিকতর আবশ্যক হইতে লাগিল। ভাব সূক্ষ্মতর হইয়া পড়িল, সুরও যেন আর তাহাকে সম্যক্ প্রকাশ করিতে অসমর্থ। তখন সুরের সঙ্গে নৃত্যের যোগের প্রয়োজন হইল। যে-ভাবের সংজ্ঞা নাই, যে-আকুলতার ভাষা নাই, কিছু ছন্দ যাহার আভাস মাত্র দিতে পারে, সুর যাহার ইঙ্গিত ছাড়া আর কিছু জানে না, শিক্ষিত অঙ্গের ছন্দোময় ব্যঞ্জনা সেই অনঙ্গ আকৃতিকে আভাসিত করিয়া তুলিতে প্রাণপণ করে—ইহাই নৃত্য। ভাবের পরিবর্তন ও পরিণামের সঙ্গে সঙ্গে রবীন্দ্রনাথকে নূতন নূতন বাহনের সন্ধান করিতে হইয়াছে। এইরূপ সন্ধানের ফলে তিনি ক্রমে কথা হইতে সুরে, সুর হইতে নৃত্যে, এবং শেষে নৃত্য হইতে চিত্রের চতুরঙ্গ রীতিতে আসিয়া পৌঁছিয়াছেন।

প্রকৃতপক্ষে শাপমোচন, নৃত্যনাট্য চিত্রাঙ্গদা, নৃত্যনাট্য চণ্ডালিকা ও শ্যামা যথার্থ নৃত্যনাট্য। নটীর পূজা নৃত্যনাট্য পর্যায়ের নয় কিন্তু নটীর পূজাতেই যেন নৃত্যনাট্যের সূচনা। এই নাটকখানিতে নৃত্য যে কেবল প্রধান অঙ্গ হইয়া দাঁড়াইয়াছে তাহা নয়—নটীর চরম নৃত্যই ইহার প্রাণবস্তু। ওই নৃত্যটি ছাড়া নাটকের বক্তব্য কিছুতেই প্রকাশ করা যাইত না; নৃত্যটিকে বাদ দিলে নাটক অন্য রূপ ধারণ করিবে। নৃত্যই এই পর্যায়ের নাটকের বাহন আগে

বলিয়াছি—এবারে তাহার অর্থ স্পষ্ট বুঝা যাইবে। নাটকের সমস্ত গতি গোড়া হইতে এই চরম পরিণামের দিকে ধাবিত এবং শেষ মুহূর্তে কেবল শ্রীমতী নয় সমগ্র নাটকখানি আত্মোৎসর্গের নৃত্যের মধ্য দিয়া শান্তি ও সম্পূর্ণতা লাভ করিয়াছে। নাটক হিসাবে নটীর পূজার আলোচনার ক্ষেত্র ইহা না হইলেও এখানে এই তথ্যটি উল্লেখ করা আবশ্যক।

জীবনপরিণামের সঙ্গে সঙ্গে রবীন্দ্রনাথের শিল্প গীত ও নৃত্যরসের দিকে অধিকতর আগ্রহের সঙ্গে মোড় ঘুরিতেছিল একথা পূর্বে বলিয়াছি। কিন্তু কেবলমাত্র এই ভিতরের তাগিদেই নৃত্যনাট্যের সৃষ্টি সম্ভব হইয়াছে এমন মনে করিবার কারণ নাই। ভিতরের তাগিদ যতই প্রবল হোক ভারতীয় সাহিত্যে নৃত্যনাট্যের কোনো সজীব আদর্শ নাই ; যে-নৃত্য আছে তাহা রবীন্দ্রনাথের রুচিকর নয়, আর কতক তো তাঁহার নিজেরই সৃষ্টি। কিন্তু ইহা তো কেবল নৃত্য মাত্র নয়, ইহা নৃত্যনাট্য ; অর্থাৎ একটা জটিল কাহিনীর আদ্যন্ত দেহের ব্যঞ্জনা দ্বারা প্রকাশ। চোখের সম্মুখে এই সজীব আদর্শের অভাবই তাঁহার প্রতিভাকে যেন নিরস্ত করিয়া রাখিয়াছিল। এমন সময়ে ১৯২৭-এ তিনি জাভা ও বালি দ্বীপ ভ্রমণে যান। সেখানে নৃত্যনাট্য এখনো সজীব। সেই সজীব আদর্শই তাঁহার প্রতিভার শেষ বাধাকে দূর করিয়া দিল। নৃত্যনাট্যের একটা আদর্শ লইয়া তিনি ফিরিয়া আসিলেন, এবং স্বকীয় প্রতিভার দ্বারা পরিবর্তন পরিবর্জন ও পরিবর্ধন করিয়া নৃত্যনাট্যের সৃষ্টি করিলেন। এই পর্যায়ের চারিখানি নাটকই ১৯২৭-এর অনেক পরে লিখিত।

নটীর পূজা অবশ্য ১৯২৬-এ লিখিত, কিন্তু তাহাতে এইমাত্র প্রমাণ হয় যে, নৃত্যনাট্য রচনার আকৃতি তাঁহার মনে কাজ করিতেছিল, কিন্তু আদর্শের অভাবেই আকৃতি রূপ লাভ করিতে পারিতেছিল না।

এখানে যে-সবপত্র উদ্ধৃত করিতেছি তাহার সমস্তই ‘জাভা-

যাত্রীর পত্র' হইত। এই গ্রন্থের অধিকাংশ পত্রেই ওদেশের নৃত্য-নাট্যের উল্লেখ আছে। তাহাতে বুঝিতে পারা যায় জাভার এই প্রাণ-বস্তুটিই কবিকে সবচেয়ে বেশি আকর্ষণ করিয়াছিল এবং সেই সঙ্গে তাঁহার অগোচরে মনের মধ্যে যেন একটা সজীব নৃত্যনাট্যের আদর্শ গড়িয়া তুলিতেছিল।

"এদেশে উৎসবের প্রধান অঙ্গ নাচ। এখানকার নারকেল বন যেমন সমুদ্র-হাওয়ায় দুলছে তেমনি সমস্ত দেশের মেয়ে-পুরুষ নাচের হাওয়ায় আন্দোলিত। এক একটি জাতির আত্মপ্রকাশের এক একটি বিশেষ পথ থাকে। বাংলাদেশের হৃদয় যেদিন আন্দোলিত হয়েছিল সেদিন সহজেই কীর্তন গানে যে আপন আবেগ-সঞ্চারের পথ পেয়েছে, এখনো সেটা সম্পূর্ণ লুপ্ত হয়নি। এখানে এদের প্রাণ যখন কথা কইতে চায়, তখন সে নাচিয়ে তোলে। মেয়ে নাচে, পুরুষ নাচে। এখানকার যাত্রা অভিনয় দেখছি, তার প্রথম থেকে শেষ পর্যন্ত চলায় ফেরায়, যুদ্ধে বিগ্রহে, ভালোবাসার প্রকাশে, এমন কি ভাঁড়ামিতে সমস্তটাই নাচ। সেই নাচের ভাষা যারা ঠিকমতো জানে তারা বোধ হয় গল্পের ধারাটা ঠিকমতো অনুসরণ করতে পারে। সেদিন এখানকার এক রাজবাড়িতে আমরা নাচ দেখছিলুম। খানিক বাদে শোনা গেল এই নাচ-অভিনয়ের বিষয়টা হচ্ছে শাল্ব-সত্যবতীর আখ্যান। এর থেকে বোঝা যায়, কেবল ভাবের আবেগ নয়, ঘটনা বর্ণনাকেও এরা নাচের আকারে গড়ে তোলে।"[১]

জাভার নৃত্যাভিনয় হইতে কবি যে তাঁহার নৃত্যনাট্যের আদর্শ পাইয়া থাকিবেন—ইহার পরে আর সন্দেহ করা উচিত নয়। কিন্তু জাভার নৃত্যনাট্যকে গ্রহণ করিবার সময়ে তিনি তাহাতে একটি বড় রকমের পরিবর্তন সাধন করিয়াছেন। জাভার বাণীহীন নৃত্যের সঙ্গে তিনি বাণীর যোগ করিয়া দিয়াছেন; জাভায় যাহা ছিল

১ যাত্রী; জাভাযাত্রীর পত্র।

কেবলমাত্র নৃত্যনাট্য, রবীন্দ্রনাথের হাতে তাহা সঙ্গীতসনাথ নৃত্য-নাটিকায় পরিণত হইয়াছে।

কবি বলিয়াছেন, "এক একটি জাতির আত্মপ্রকাশের এক একটি বিশেষ পথ থাকে।" জাভায় "নারকেল বন যেমন সমুদ্র হাওয়ায় দুলছে, তেমনি সমস্ত দেশের মেয়ে পুরুষ নাচের হাওয়ায় আন্দোলিত।" আর "বাংলা দেশের হৃদয় যেদিন আন্দোলিত হয়েছিল সেদিন সহজেই কীর্তন গানে সে আপন আবেগসঞ্চারের পথ পেয়েছে, এখনো সেটা সম্পূর্ণ লুপ্ত হয়নি।" জাভার নৃত্যাদর্শের সঙ্গে বাংলার আত্মপ্রকাশের পন্থা সঙ্গীতের যোগসাধনেই তাঁহার কৃতিত্ব—এবং সেই জন্যই হয়তো তাঁহার নৃত্যনাট্য জাভার নৃত্যাভিনয়ের চেয়ে পূর্ণতর।

দ্বিতীয়ত, কবি বলিতেছেন, "এর থেকে বোঝা যায়, কেবল ভাবের আবেগ নয়, ঘটনা বর্ণনাকেও এরা নাচের আকারে গড়ে তোলে।"

রবীন্দ্রনাথের নৃত্যনাট্যে দুই ধারাই লক্ষিত হয়। 'শাপমোচনে' ঘটনা নাই বলিলেই হয়, কেবল বিশুদ্ধ ভাবের আবেগের প্রকাশ—নৃত্যে এবং সঙ্গীতে। কিন্তু চণ্ডালিকা, চিত্রাঙ্গদা ও শ্যামাতে ঘটনার ধারা স্তিমিত হইলেও তাহা বর্তমান—এবং ঘটনা ও ভাবনা যুগপৎ প্রকাশিত হইয়াছে—নৃত্যে ও সঙ্গীতে।

"আজ সকালে দশটার সময়ে আমাদের এখানেই গৃহকর্তা আর একটি নাচের ব্যবস্থা করেছিলেন, মেয়ে দু'জন পুরুষের ভূমিকা নিয়েছিল। অর্জুন আর সুবলের যুদ্ধ।...খানিকটা কথাবার্তার পরে দু'জনের লড়াই।...নটীরা যে মেয়ে সেটা বুঝ্‌তে কিছুই বাধে না, অতিরিক্ত যত্নে সেটা লুকোবার চেষ্টাও করে নি। তার কারণ যারা নাচছে তারা মেয়ে কি পুরুষ সেটা গৌণ, নাচটা কি সেইটেই দেখবার বিষয়। দেহটা মেয়ের কিন্তু লড়াইটা পুরুষের, এর মধ্যে একটা বিরুদ্ধতা আছে বলেই এই অদ্ভুত সমাবেশে

বিষয়টা আরো যেন তীব্র হয়ে ওঠে। কমনীয়তার আধারে বীররসের উচ্ছলতা।”[১]

রবীন্দ্রনাথের নৃত্যনাট্যেও কবি মেয়েকেই পুরুষের ভূমিকা দিতেন। বাঙালী বালিকার অর্জুনের ও বজ্রসেনের ভূমিকা গ্রহণে ওই একই রসের উদ্ভব হইত—“কমনীয়তার আধারে বীররসের উচ্ছলতা।”

“কাল রাত্রে আমাদের এখানেও একটা নাচ হয়ে গেল। পূর্ব রাত্রে যে-দুজন বালিকা নেচেছিল, তাদের মধ্যে একজন আজ পুরুষ-সঙের মুখোশ প'রে সঙের নাচ নাচলে। আশ্চর্য ব্যাপারটা হচ্ছে এর মধ্যে নাচের শ্রী সম্পূর্ণ রক্ষা করেও ভাবে ভঙ্গীতে গলার আওয়াজে পূরো মাত্রায় বিদূষকতা করে গেল। পুরুষের মুখোশের সঙ্গে তার অভিনয়ের কিছুমাত্র অসামঞ্জস্য হোলো না। বেশভূষার সৌন্দর্যেও একটুমাত্র ব্যত্যয় হয়নি। নাচের শোভনতাকে বিকৃত না করেও যে তার মধ্যে ব্যঙ্গবিদ্রূপের রস এমন করে আনা যেতে পারে এ আমার কাছে আশ্চর্য ঠেক্‌লো। এরা প্রধানত নাচের ভিতর দিয়েই সমস্ত হৃদয়-ভাব ব্যক্ত করতে চায়, সুতরাং বিদ্রূপের মধ্যেও এরা ছন্দ রাখতে বাধ্য। এরা বিদ্রূপকে বিরূপ করতে পারে না—এদের রাক্ষসেরাও নাচে।”[২]

এই বিদ্রূপনৃত্যের কিছু আভাস যেন 'তাসের দেশ' নাটকে আছে। সে দেশের তাসের জনতার চলাফেরা, কথাবার্তা ও সঙ্গীতে এই বিদ্রূপনৃত্যের ভঙ্গী।

“সেই সন্ধ্যাবেলাতেই রাজবাড়িতে আর একটি ব্যাপার দেখলুম, মুখোশপরা নটেদের অভিনয়। আমরা জাপান থেকে যে-সব মুখোশ এনেছিলুম, তার থেকে বেশ বোঝা যায়—মুখোশ-তৈরি একপ্রকারের বিশেষ কলাবিদ্যা। এতে যথেষ্ট গুণপনা চাই। আমাদের সকলেরই মুখে যেমন ব্যক্তিগত তেমন শ্রেণীগত বিশেষত্ব আছে। বিশেষ

১ যাত্রী; জাভাযাত্রীর পত্র।

২ যাত্রী; জাভাযাত্রীর পত্র।

ছাঁদ ও ভাব-প্রকাশ অনুসারে আমাদের মুখের ছাঁদ এক এক রকম শ্রেণীনির্দেশ করে। মুখোশ-তৈরি যে গুণী করে সে সেই শ্রেণী-প্রকৃতিকে মুখোশে বেঁধে দেয়। সেই বিশেষ শ্রেণীর মুখের ভাববৈচিত্র্যকে একটি বিশেষ ছাঁদে সে সংহত করে। নট সেই মুখোশ পরে এলে আমরা তখনি দেখতে পাই একটা বিশেষ মানুষকে কেবল নয়, বিশেষ ভাবের এক শ্রেণীর মানুষকে। সাধারণত অভিনেতা ভাব-অনুসারে অঙ্গভঙ্গী করে। কিন্তু মুখোশে মুখের ভঙ্গী স্থির করে বেঁধে দিয়েছে। এইজন্যে অভিনেতার কাজ হচ্ছে মুখোশেরই সামঞ্জস্য রেখে অঙ্গভঙ্গী করা। মূল ধূয়োটা তার বাঁধা, এমন করে তাল দিতে হবে যাতে প্রত্যেক সুরে সেই ধুয়োটার ব্যাখ্যা হয়, কিছু অসঙ্গত না হয়। এই অভিনয়ই দেখলুম।"[১]

মুখোশ-নৃত্য রবীন্দ্রনাথের মনকে আকর্ষণ করিয়াছিল, কিন্তু দুঃখের বিষয়, এই জাতীয় নাটক রচনায় তিনি মনোযোগ দেন নাই। মুখোশ-নৃত্য রচনা করিয়া গেলে বাংলা সাহিত্য আর একটা দিকে যে কেবল সমৃদ্ধতর হইত তাহা নয়, রবীন্দ্রনাট্য-প্রতিভারও একটা নূতনতর পরিচয় পাওয়া যাইত। আমার তো মনে হয় মুখোশ-নাট্য তাঁহার প্রতিভার বিশেষ অনুকূল ছিল, কারণ রবীন্দ্রনাথ ব্যক্তির চেয়ে শ্রেণীর বিকাশেই অধিকতর দক্ষ ছিলেন। নাটকে ব্যক্তির মনে যে দ্রুত লয়ে ঘন ঘন ভাববিবর্তন ও পট-পরিবর্তন ঘটে, শ্রেণীর মনে সে রকমটি ঠিক ঘটে না; শ্রেণী-মনের ভাব ও পট-পরিবর্তন ঢিমে তালে ঘটিয়া থাকে। রবীন্দ্রনাথের নাটকের একটি প্রধান ত্রুটি এই যে, ঘটনার তাল ও ব্যক্তির ভাবনার তাল একসঙ্গে চলিতে পারে না; অর্থাৎ নাটকে যে রকম আকস্মিক অপ্রত্যাশিত মুহুর্মুহু ভাববিপর্যয় দর্শক আশা করে, তাহাতে ঠিক তেমনটি নাই। অভিনেতার মুখে অবিরাম ভাব-বলাকার সঞ্চরণ না ঘটাতে মুখটা অনেক পরিমাণে অবিচলিত মুখোশের সগোত্র

১ যাত্রী; জাভাযাত্রীর পত্র।

হইয়া দাঁড়ায়। অর্থাৎ রবীন্দ্রনাট্যে অভিনেতা যে পরিমাণে ব্যক্তি তাহার চেয়ে বেশি করিয়া যেন সে একটা বিশেষ শ্রেণীর প্রতিনিধি। অভিনেতার মুখের উপরে একটা মুখোশ তুলিয়া দিলে মুখের এই মৌলিক ত্রুটি ঢাকা পড়িয়া গিয়া যেন একটা গুণে পরিণত হইতে পারিত।

বিশেষ করিয়া তাঁহার 'তাসের দেশ' একান্তভাবে মুখোশ-নৃত্যের উপযোগী। এই নাটকে তাসের জনতায় স্বতন্ত্র ব্যক্তিত্বের চেয়ে শ্রেণী-ব্যক্তিত্ব অধিকতর। রাজপুত্র ও সদাগরের পুত্র ব্যক্তি, কিন্তু তাস ও তাসানীগণ শ্রেণীস্বরূপ। এক্ষেত্রে তাহাদের মুখে মুখোশের ব্যবস্থা হইলে অভিনয়ের অঙ্গহানি না হইয়া, শ্রেণীরূপটি স্পষ্ট হইয়া উঠাতে রস-বর্ধন হইত বলিয়াই মনে হয়।

এই যে নৃত্যনাট্যের কথা বলিলাম—ইহার মূলের তত্ত্বটি কি? আগেই বলিয়াছি যে, জীবনদর্শনের পরিণতির সঙ্গে তাল রাখিয়া তাঁহার আর্টে একটা পরিবর্তন ঘটিতেছিল—এবং এই পরিবর্তনের তাগিদেই তিনি প্রথম বয়সের গীতিনাট্য হইতে গতানুগতিক কমেডি, ট্র্যাজেডি ও তত্ত্বনাটোর ভিতর দিয়া শেষবয়সের ঋতুনাট্যে ও নৃত্যনাট্যে আসিয়া পৌঁছিয়াছেন। প্রথম বয়সের গীতিনাট্যে নিছক ঘটনার ও আবেগের মাত্র প্রকাশ; তাহার মূলে কোনো সচেতন তত্ত্বরূপ নাই। শেষবয়সের ঋতুনাট্যের মূলে একটি সচেতন তত্ত্ব নিহিত আছে। কবির দীর্ঘ জীবনের বিচিত্র অভিজ্ঞতা ধীর অথচ অনিবার্য গতিতে এই তত্ত্বের দিকে তাঁহাকে অগ্রসর করিয়া দিয়াছে। অতি সংক্ষেপে এই তত্ত্বকে বলা যাইতে পারে নটরাজ শিবের আইডিয়া। যে শিল্পী নটরাজমূর্তি পরিকল্পনা করিয়াছিলেন, তিনি দেখিয়াছিলেন বিশ্বের কারণস্বরূপ মূল আবর্তচ্ছন্দে লীলায়িত হইয়া জীবনে ও জগতে এক রহস্যময় বিচিত্র দিব্যশক্তির লীলা চলিতেছে; তাহারই নৃত্যচ্ছন্দের পদপাতে ভাঙিতেছে, গড়িতেছে; বীভৎসতা ও সৌন্দর্য, ভীষণতা ও মাধুর্য, নিঃস্বতা ও পরিপূর্ণতা তাহার নৃত্যচঞ্চল দুই চরণের যেন দুই বিরুদ্ধ গুণ। যে-হতভাগ্য

খণ্ডিত দৃষ্টিতে জগৎ ও জীবনকে দেখিতেছে তাহার চোখে ইহা রিক্ত, ভীষণ, বীভৎস, ভাঙন-মুখী ও অসম্পূর্ণ; সে কেবল তাণ্ডবের চন্দ্র-সূর্য-তারা-খসিয়া-পড়া ভগ্ন বিশ্ব-অট্টালিকাটাই দেখিতে পাইল; কিন্তু যে-সৌভাগ্যবানের দৃষ্টি পরিপূর্ণ, সে নটরাজের দুই চরণের লীলাই প্রত্যক্ষ করিতেছে বলিয়া জীবন ও জগৎ তাহার কাছে সুন্দর, মধুর এবং চির-পরিপূর্ণ; সে দেখিতে পায় চন্দ্র-সূর্য-তারা খসাইয়া লইয়া নূতনতর বিশ্বহর্ম্য গড়িয়া উঠিতেছে; সে দেখিতে পায় সুখ-দুঃখ জন্ম-মৃত্যুর উপাদান ছাড়িয়া মহত্তর জীবন-গঠনের লীলা চলিতেছে, তাহার চোখে জীবন ও জগৎ পরিপূর্ণ এবং সুন্দর। খণ্ডদৃষ্টি ব্যক্তি নটরাজের রঙ্গমঞ্চের বাহিরের পর্দাখানা মাত্র দেখিয়া বলে—ইহাই বাস্তব, আর বাস্তব বীভৎস এবং নিষ্ঠুর। পরিপূর্ণ-দৃষ্টিবান্ রঙ্গমঞ্চের পর্দাখানা উঠাইয়া নটরাজের নৃত্যলীলা দেখিয়া বলে—সব সুদ্ধ মিলিয়া কি সুন্দর, আর পরিপূর্ণ!

এখন জীবনের সাধনায় এই পরিপূর্ণতার দৃষ্টির অধিকারী কবি হইয়াছেন বলিয়াই তিনি আর পর্দাখানা মাত্র দেখিয়া হতাশ হন নাই; একেবারে নৃত্যের আসরে উপস্থিত হইয়া স্বয়ং নটরাজের নৃত্য দেখিয়া বুঝিতে পারিয়াছেন ভাঙন নূতন গড়নের ভূমিকা মাত্র; মৃত্যু জীবনেরই অঙ্গ; বিরহ নিবিড়তর মিলনেরই সূচনা—আর সবসুদ্ধ মিলিয়া জগৎ ও জীবন স্বকীয় মহিমায় পরিপূর্ণ, স্বয়ংবিধৃত।

জগৎ ও জীবনের প্রত্যেক ক্ষেত্রের নিকষে কবি এই তত্ত্বটিকে পরীক্ষা করিয়া দেখিয়াছেন, এবং প্রত্যেক ক্ষেত্রেই ইহাকে সত্য বলিয়া প্রমাণ পাইয়াছেন। প্রকৃতির ঋতুরঙ্গশালায়, বিশ্বের অণুপরমাণুর বিবর্তনে (নটরাজ-ঋতুরঙ্গশালা); মানুষের জীবনের বিরহমিলনের লীলায় (শাপমোচন); রূপ ও রূপাতীত সত্তার দ্বন্দ্বে (নৃত্যনাট্য চিত্রাঙ্গদা); প্রেম ও দেহের বিপরীত দাবির সংগ্রামে (নৃত্যনাট্য চণ্ডালিকা ও শ্যামা); অর্থাৎ এই তত্ত্ব আর রবীন্দ্রনাথের কাছে তত্ত্ব মাত্র থাকে নাই, জগৎ ও জীবনের সঙ্গে একার্থক হইয়া

না। মানুষকে যন্ত্রের পায়ে বলি দিবার উদ্দেশ্যেই সে মানুষকে রক্ষা করে।

অধ্যাপক বুদ্ধিজীবী ব্যক্তি। কিন্তু যক্ষপুরীর এমনি আবহাওয়া যে তাহার বুদ্ধিটা নিয়মতন্ত্রের অনুগত হইয়া পড়িয়াছে। কিন্তু সর্দার প্রভৃতির মতো সে সম্পূর্ণ গ্রস্ত হয় নাই। কেননা, নন্দিনীকে দেখিয়া তাহার মনে ক্ষণে ক্ষণে উদ্‌ভ্রান্তি জন্মায়। নন্দিনীকে দেখিয়া সে বলিল—

ক্ষণে ক্ষণে অমন চমক লাগিয়ে চলে যাও কেন। যখন মনটাকে নাড়া দিয়েই যাও, তখন না হয় সাড়া দিয়েই বা গেলে। একটু দাঁড়াও ছুটো কথা বলি।

সে বলে—

আমরা নিরেট নিরবকাশ-গর্তের পতঙ্গ, ঘন কাজের মধ্যে সেঁধিয়ে আছি; তুমি ফাঁকা সময়ের আকাশে সন্ধ্যাতারাটি, তোমাকে দেখে আমাদের ডানা চঞ্চল হয়ে ওঠে। এস আমার ঘরে, তোমাকে নিয়ে একটু সময় নষ্ট করতে দাও।

যক্ষপুরীর সময় কাজের চাপে ভরাট, কোথাও ফাঁক নাই। নষ্ট করিবার মতো সময় যাহার আছে, বুঝিতে হইবে সর্বতোভাবে নিয়মতন্ত্রের অনুগত হইয়া সে পড়ে নাই।

বস্তুবাগীশ ও অধ্যাপকের তুলনায় পুরাণবাগীশ লোকটা এখানে নবাগন্তুক। সে এখানকার হালচাল ভালো বুঝিতে পারে না। অধ্যাপক তাহাকে বুঝাইয়া বলে—

পৃথিবীর প্রাণভরা খুশিখানা নিজের সর্বাঙ্গে টেনে নিয়েছে ওই আমাদের নন্দিনী। এই যক্ষপুরে সর্দার আছে, মোড়ল আছে, খোদাইকর আছে, আমার মতো পণ্ডিত আছে, কোতোয়াল আছে, জল্লাদ আছে, মুর্দফরাশ আছে, সব বেশ মিশ খেয়ে গেছে। কিন্তু ও একেবারে বেখাপ। চারদিকে হাটের চেঁচামেচি, ও হল সুরবাঁধা তম্বুরা।

অধ্যাপকের বিশ্বাস এই যে, কিছুকাল এখানে থাকিলেই পুরাণবাগীশ যক্ষপুরীর জনতার মধ্যে বেশ খাপ খাইয়া যাইবে।

ফাগুলাল ও চন্দ্রা স্বামীস্ত্রী। যক্ষপুরের জীবনে অভ্যস্ত হইলেও দেশের টানটা এখনো তাহাদের আছে। নবান্নের সময়ে দেশে ফিরিবার জন্য সর্দারের কাছে তাহারা ছুটি চাহিয়াছে। নন্দিনী যাহাদের মনে উদ্‌ভ্রান্তি জাগাইয়াছে ফাগুলাল তাহাদের অন্যতম। শেষ পর্যন্ত সে নন্দিনীর নেতৃত্বে চালিত বিদ্রোহীদলে যোগদান করিয়াছে। নন্দিনীর প্রতি তাহার আকর্ষণকে চন্দ্রা ঈর্ষার চক্ষে দেখে। ইহাতে বুঝিতে পারা যায়, সে এখনো নারীস্বভাবভ্রষ্ট হয় নাই। যক্ষপুরের নরনারী সোনার রসে এমনি মশগুল যে, সামাজিক মানবের সাধারণ দোষটুকু হইতেও তাহারা বঞ্চিত।

কিশোর নবাগন্তুক খোদাইকর। যক্ষপুরী এখনো তাহাকে গ্রাস করে নাই, তাই সে নন্দিনীর প্রতি প্রীতির টান অনুভব করে। সেই প্রীতির টানে দুষ্প্রাপ্য রক্তকরবী ফুল জোগায় সে নন্দিনীকে, গান জোগায় যেমন বিশুপাগল।

বিশু পাগল। এক সময়ে সে নিয়মতন্ত্রের অধীন ছিল। কিন্তু সৌভাগ্যক্রমে অদৃষ্ট তাহাকে মুক্তি দিয়াছে। যক্ষপুরীতে এখন সে বেমানান, সেখানকার লোকে বলে পাগল, বাহিরের লোকে বলিবে মুক্তপুরুষ। এইরকম এক-একটা মুক্তপুরুষ বা পাগল বা ঠাকুরদাদা বা বাউল রবীন্দ্রনাথের অনেক নাটকেই আছে। বিশুকে সেই পর্যায়ের অন্তর্গত করিয়া বিচার করা উচিত। মুক্তধারা-নাটকে অভিজিতের সঙ্গে ধনঞ্জয় বৈরাগীর যে সম্বন্ধ, আলোচ্য নাটকে নন্দিনীর সঙ্গে সেই সম্বন্ধ বিশুপাগলের। দু'জনেই মুক্তপুরুষ, মুক্তিমন্ত্র দান করিয়া বেড়ানই তাহাদের কাজ। তাহাদের মুক্তিমন্ত্রে উজ্জীবিত হইয়া অভিজিৎ ও নন্দিনী ছুটিয়াছে, যন্ত্রকে প্রাণের দ্বারা আঘাত করিয়া ভাঙ্গিয়া ফেলিবার উদ্দেশ্যে।

৪

নাটকখানি যে কর্ষণজীবী ও আকর্ষণজীবী সভ্যতার মধ্যে দ্বন্দ্বমূলক তাহা বুঝাইবার জন্য কবি আবহসংগীতরূপে ফসলকাটার গানটিকে ব্যবহার করিয়াছেন। কিন্তু যক্ষপুরীর কানে সে গান প্রবেশ করে না, যাহারা সর্বতোভাবে যক্ষপুরীর ব্যবস্থার অঙ্গীভূত হইয়া গিয়াছে তাহাদের কানে অন্তত প্রবেশ করে না। নাটকটির ঘটনার কাল পৌষ, ফসলকাটার সময়, নবান্নের পর্ব আসন্ন। শীতকাল যেমন ফসলকাটার সময়, তেমনি আবার খোদাইকার্যের পক্ষেও প্রশস্ত—কালের ধর্মের মধ্যেই দ্বন্দ্বের কারণ নিহিত, কবি তাহার সদ্ব্যবহার করিয়াছেন।

একদিকে যক্ষপুরীর খোদাইকরের দল পৃথিবীর অন্ত্র ভেদ করিয়া সোনার তাল তুলিয়া আনিতেছে আর অন্যদিকে দূরে মাঠের মধ্যে ধ্বনিত হইতেছে—'পৌষ তোদের ডাক দিয়েছে, আয় রে চলে'—কিন্তু পৌষের ডাক যক্ষপুরীর কাহার কানে ঢুকিতেছে ?

রাজার কানে ঢোকে না; নন্দিনী তাহার মনোযোগ আকর্ষণ করিলে সে শুনিতে পায় বটে, কিন্তু মাঠে গিয়া সে কি করিবে ভাবিয়া পায় না। আর শুনিতে পায় বিশু ফাগুলাল ও চন্দ্রা। কিন্তু ইহারা কেহই তো সর্বতোভাবে যক্ষপুরীর অন্তর্গত নয়। সর্দার ও খোদাইকরের দল শুনিতে পায় না, কিংবা শুনিতে পাইলেও পৌষের ডাকের একটা আপদ মনে করে, মনে করে যে যক্ষপুরীর ব্যবস্থাকে পঙ্গু করিয়া দেওয়াই তাহার উদ্দেশ্য। (ইহাতে বুঝিতে পারা যায়, পৌষের আসর হইতে, চাষের ক্ষেত হইতে, কৃষিতন্ত্র হইতে তাহারা দেহে ও মনে কতদূরে আসিয়া পড়িয়াছে। রবীন্দ্রনাথ তাঁহার শেষবয়সের অনেকগুলি নাটকে আবহসংগীতের ইঙ্গিতের দ্বারা ভাবপ্রকাশের চেষ্টা করিয়াছেন। ফাল্গুনীর গীতিভূমিকা এবং মুক্তধারার ভৈরবপন্থী গান ইহার উত্তম দৃষ্টান্তস্থল। রক্তকরবী-নাটকের ফসলকাটার গান সেই পর্যায়ভুক্ত।)

৫

রক্তকরবী-নাটকখানিকে বিশেষভাবে যন্ত্রবাদসমস্যার নাটক বলিয়া মনে করিবার কারণ নাই। বড়ো জোর যন্ত্রবাদকে একটা উপলক্ষ মনে করা চলিতে পারে। যন্ত্রবাদ বা Industrialism নাটকখানির ঘটনাংশ ইহার ভাবনাংশ কি? যন্ত্রবাদের প্রতিষ্ঠার ফলে নিয়মতন্ত্রের আতিশয্যে মানুষের হৃদয় কিরূপ অসাড় হইয়া পড়ে, অসাড় হৃদয় কিরূপে শুভাশুভবোধকে লঙ্ঘন করিতে থাকে, শুভাশুভবোধ লোপ পাইলে শক্তিমানের নিকটে দুর্বল কিরূপে প্রয়োজনসাধনের উপকরণে পরিণত হয়—তাহারই চিত্ররূপপ্রদর্শন এই নাটকের মুখ্য লক্ষ্য। যন্ত্রবাদ সমস্যা উপলক্ষমাত্র। আর সংক্ষেপে বলা যাইতে পারে যে, জড়ধর্মের সঙ্গে প্রাণধর্মের দ্বন্দ্ব প্রদর্শনই কবির উদ্দেশ্য। নন্দিনী প্রাণের প্রতীক, যক্ষপুরীর সামগ্রিক জীবন মানবস্বভাব বর্জন করিয়া জড়ের প্রতীকে পরিণত হইয়াছে। ইহার অনুরূপ রবীন্দ্রনাট্যপ্রবাহে আরও আছে। জ্ঞান-কৈবল্যের আতিশয্যে মানুষ কিরূপ মূঢ় হইয়া পড়ে অচলায়তন-নাটকে তাহাই প্রদর্শিত হইয়াছে। ক্ষমতাপিপাসায় মানুষের শুভবুদ্ধি কিরূপ বিকল হইয়া পড়ে তাহাই প্রদর্শিত মুক্তধারা-নাটকে; আর যন্ত্রবাদের অতিবাদিতায় মানুষ কিরূপ প্রাণহীন হয়, নির্জীব সোনার তাল তুলিতে তুলিতে মানুষ কিরূপ জড়পিণ্ডে পরিণত হয়, তাহারই প্রকাশ রক্তকরবীতে। তাই যন্ত্রবাদকে লক্ষ্য না মনে করিয়া উপলক্ষ মনে করাই উচিত, মানুষের মনের উপরে যন্ত্রবাদের আতিশয্যজাত প্রতিক্রিয়াটাই নাটকের লক্ষ্য। নাটক তিনটির মধ্যে আরও একপ্রকার যোগ বর্তমান। জ্ঞানকৈবল্যে মানুষের চিত্ত কিরূপ অসাড় হয়। তাহার দৃষ্টান্ত অচলায়তন, ক্ষমতালোভে মানুষের হৃদয় কিরূপ জড়ধর্মী হইয়া পড়ে তাহার দৃষ্টান্ত মুক্তধারা, আর যন্ত্রবাদের ফলে মানুষের কর্মশক্তি কিরূপ বিকল হইয়া পড়ে তাহার দৃষ্টান্ত রক্তকরবী-নাটকের কর্মপ্রবাহ

বেগবান হওয়া সত্ত্বেও কর্মপ্রবাহের কেন্দ্রস্বরূপ রাজা স্বয়ং আপন সৃষ্ট জালের অন্তরালে আবদ্ধ। যে যন্ত্র মানুষের কর্মশক্তি বাড়াইয়া দেয় বলিয়া লোকের বিশ্বাস, কবি বলিতে চান, সেই যন্ত্রই শেষ পর্যন্ত মানুষের কর্মশক্তি হরণ করিয়া তাহাকে বন্দী করিয়া ফেলে। জালান্তরিত রাজা তাহারই দৃষ্টান্ত। জাল হইতে বাহির হইবার পরেই সে পুনরায় কর্মশক্তি ফিরিয়া পাইয়াছে। অচলায়তনের প্রাচীর, মুক্তধারার বাঁধ, আর রক্তকরবীর জাল—তিনটিই প্রতীক; যথাক্রমে মানুষের বুদ্ধির জড়তার, ভালোবাসার নিরুদ্ধ স্রোতের এবং কর্মশক্তির বিকলতার প্রতীক। শেষ পর্যন্ত অচলায়তনে প্রাচীর ভাঙিয়া বুদ্ধি জড়তামুক্ত হইয়াছে, মুক্তধারাতে বাঁধ ভাঙিয়া অভিজিতের মৃত্যু ঘটায় আবদ্ধ স্রোতস্বিনী এবং রাজার হৃদয়ের ভালোবাসা পুনঃপ্রবাহিত হইয়াছে—আর রাজা আপন জাল ছিন্ন করিয়া ফেলিয়া তবেই আপন কর্মশক্তিকে ফিরিয়া পাইয়াছে।

৬

নাটকখানির পাত্রপাত্রী কেহই ব্যক্তিবিশেষ নয়—সকলেই শ্রেণীবিশেষ, কেহই ব্যক্তিরূপ নয়—সকলেই শ্রেণীরূপের প্রতিনিধি। প্রতিনিধি মানেই একপ্রকার প্রতীক। এমন হওয়াই স্বাভাবিক। কেননা, যন্ত্রবাদের ফলে মানুষের বৈশিষ্ট্য ক্রমেই লোপ পাইতেছে। কোনো বড়ো কলকারখানার শহরে গেলে দেখিতে পাওয়া যাইবে শহরটা একটা বিশাল দাবার ছক, তাহার বাড়িঘর পথঘাট সমস্তই নির্দিষ্ট ছাঁচে ঢালা। মানুষগুলো অবধি ছাঁচে ঢালা। কারখানায় প্রবেশ করিবামাত্র তাহারা সংখ্যায় পরিণত হয়। মনুষ্যত্বের অর্থ যদি মানুষের বিশিষ্ট স্বভাব বা গুণ হয় তবে বলিতে হইবে যন্ত্রবাদের প্রসারের ফলে মনুষ্যত্বের নিশ্চয়ই লোপ হইতেছে, আর তাহার স্থলে সংখ্যারূপের উদ্ভব হইতেছে। সংখ্যারূপ শ্রেণীরূপের চেয়ে আরও নির্গুণ, আরও ফিকা। এই ভাবটি

প্রকাশের উদ্দেশ্যেই কবি যক্ষপুরীর পাড়াগুলিকে দন্ত্য-ন পাড়া মূর্ধন্য-পাড়া প্রভৃতি বলিয়া উল্লেখ করিয়াছেন, মানুষের ব্যক্তিগত নামের বদলে সংখ্যার ব্যবহার করিয়াছেন। যাহাদের ক্ষেত্রে সংখ্যা ব্যবহৃত হয় নাই তাহারও নামের দ্বারা পরিচিত নয়, ব্যবসায়ের দ্বারা পরিচিত, যেমন অধ্যাপক, গোঁসাই, চিকিৎসক ইত্যাদি। বিশু যখন খোদাইকর ছিল তখন ছিল ৬৯-ঙ, তার পরে ব্যবসা পরিত্যাগ করিলে সে আপন নামের দ্বারা পরিচিত, তবু সে ব্যক্তিবিশেষ নয়; সে বিশুপাগল অর্থাৎ যে-কোনো পাগল। ফাগুলাল চন্দ্রা কিশোর স্বনামের দ্বারা পরিচিত—তাহারা এখনো সর্বতোভাবে যক্ষপুরীর অন্তর্গত হয় নাই, হইলে বিগতনাম হইয়া সংখ্যায় পরিণত হইবে, সন্দেহ নাই; আনন্দমঠে যেমন সবাই সন্ন্যাসী এবং সবাই একই ছাঁচের সন্ন্যাসী—অর্থাৎ কাহারো বিশিষ্ট ব্যক্তিত্ব নাই, যক্ষপুরীতেও অনেকটা সেইরকম আর কি। Regimented হইলে পর মানুষের বুদ্ধি ব্যক্তিত্ব কর্মধারা সব একই ছাঁচে ঢালাই হইয়া যায়। প্রতাপ ও ঐশ্বর্যের আতিশয্য সত্ত্বেও স্বয়ং মকররাজ নিজেই ছাঁচে-ঢালাই। কেবল নন্দিনীতে বিশিষ্ট গুণ বা ব্যক্তিত্বের কিছু লক্ষণ আছে। কবি তাহাকে একেবারে সংখ্যায় পরিণত না করিলেও বিশিষ্ট গুণ ও ব্যক্তিত্ব যতদূর সম্ভব বর্জন করিয়া তাহাকে সৃষ্টি করিয়াছেন, কারণ সে প্রাণের প্রতীক। কিন্তু মানুষ করিয়া গড়িতে গেলে কিছুপরিমাণ ব্যক্তিত্ব না দিয়া উপায় থাকে না, তাই নন্দিনীর গুণকে আরও নির্যাসিত করিয়া লইয়া রক্তকরবী প্রতীকের অবতারণা করিয়াছেন। প্রাণময় মানুষের নির্যাস নন্দিনী, নন্দিনীর নির্যাস রক্তকরবী; রক্তকরবী বিশুদ্ধ প্রতীক। এই নাটকের অপর প্রতীক লোহার জাল। লোহার জাল ও রক্তকরবীর মধ্যে দ্বন্দ্ব ঘটিয়া শেষ পর্যন্ত লোহার জাল ছিন্নভিন্ন হইয়া গিয়াছে। এবারে পূর্বে-উদ্ধৃত পত্রখানি স্মরণ করা যাক। লোহালক্কড়ের জঞ্জালের স্তূপে চাপা-পড়া রক্তকরবীর চারাটি মরে নাই, সুযোগ পাইবামাত্র ছোট্ট একটি লাল

ফুল ফুটাইয়া সে বলিয়াছিল, জড় লোহার স্তূপ চাপা দিয়াও আমাকে মারিতে পারিলে কই; বলিয়াছিল, লোহার চাপে আমার বক্ষ বিদীর্ণ হইয়া রক্ত ঝরিতেছে বটে, তবু মরি নাই। আর যে কথাটি সে সঙ্কোচে বলিতে পারে নাই তাহা হইতেছে, প্রাণের কাছে ঐ জড় লোহার স্তূপেরই পরাজয় ঘটিল। সে অশ্রুত কণ্ঠে নন্দিনীর জয় ধ্বনিত করিয়াছিল। রক্তকরবী-নাটকখানিতেও শেষ মুহূর্তে নন্দিনীর জয় ধ্বনিত হইয়াছে।

## রথের রশি

রথের রশি অনতিদীর্ঘ একটি তত্ত্বনাট্য। নাটকীয় লক্ষণ ইহাতে সামান্যই আছে; পাত্র-পাত্রীদের চরিত্রে ব্যক্তিত্ব আরোপের চেষ্টা হয় নাই কিম্বা নাটকীয় পরিণামকেও স্পষ্ট করিয়া তোলা হয় নাই। সূক্ষ্ম একটি কাহিনীর সূত্রকে অবলম্বন করিয়া নাটকের মূলগত ভাবটিকে কবিগুরু বিশ্লেষণ করিয়া গিয়াছেন। সেই মূলগত ভাবের গুরুত্বেই নাটকটির গৌরব। সেই ভাবটির ব্যাখ্যা করিবার আগে কাহিনীটির পরিচয় দেওয়া যাইতে পারে।

রাজ্যে সেদিন রথযাত্রার উৎসব। সকাল হইতে লোক জমিতে শুরু করিয়াছে, দূর-দূরান্তর হইতে তাহারা সমাগত, রথযাত্রা দেখিয়া জীবন ধন্য করিবে। কিন্তু রথ নড়িতেছে না। রথের দড়ি-টানা যাহাদের কাজ, তাহারা অনেক টানাটানি করিয়াও রথ নড়াইতে পারে নাই। দেশের অমঙ্গল আশঙ্কায় সকলেই উদ্বিগ্ন হইয়া উঠিয়াছে।

পুরোহিত যথাভ্যস্ত মন্ত্র পড়িয়াছে, রথ নড়ে নাই। ক্ষত্রিয়েরা আসিয়া রশি টানিয়াছে, রথ নড়ে নাই। অবশেষে ধনিকদের ডাক পড়িল, তাহাদেরও চেষ্টার ত্রুটি হইল না, কিন্তু রথ তেমনি অচল রহিল। রাজ্যে আশঙ্কার চাপা আর্তনাদ উঠিল। সন্ন্যাসী ঠাকুর সতর্কবাণী উচ্চারণ করিয়া গেল, মহা দুঃখময় আসন্ন।

এমন সময়ে শ্রমিকেরা আসিয়া উপস্থিত হইল, রথ টানিবার আদেশ নাকি তাহারা পাইয়াছে। পুরোহিত, সৈনিক ও ধনিগণের নিষেধ সত্ত্বেও তাহারা রথের রশি ধরিয়া টানিতে আরম্ভ করিল, আর সকলকে বিস্মিত করিয়া রথ নড়িয়া উঠিল। কিন্তু আর এক বিপদ্ উপস্থিত। রথ অভ্যস্ত রাজপথে না চলিয়া জনপদের দিকে ছুটিল। পুরোহিত ভাবিল, তাহাদের মন্দিরের দিকে চলিয়াছে, সৈনিক ভাবিল, তাহাদের অস্ত্রাগারের দিকে ছুটিয়াছে, ধনিক ভাবিল, তাহাদের ধনভাণ্ডারের দিকে ছুটিয়াছে, সকলেই ভাবিল, তাহাদের সব চাপা পড়িল। তাহারা নিজ নিজ আবাসের মুখে ছুটিল। মেলার বিস্মিত নরনারী শুধাইল, একি রকম? এই প্রশ্নের উত্তর দিবার জন্য কবি আসিয়া উপস্থিত হইল।

২য় সৈনিক

একি উল্টো-পাল্টা ব্যাপার, কবি। পুরুতের হাতে চললো না রথ, রাজার হাতে না, মানে বুঝলে কিছু?

কবি

ওদের মাথা ছিল অত্যন্ত উঁচু, মহাকালের রথের দিকেই ছিল ওদের দৃষ্টি, নীচের দিকে নামলো না চোখ, রথের দড়িটাকেই করলে তুচ্ছ।

পুরোহিত

তোমার শূদ্রগুলোই কি এত বুদ্ধিমান, ওরাই কি দড়ির নিয়ম মেনে চলতে পারবে।

কবি

পারবে না হয়তো। একদিন ওরা ভাববে রথী কেউ নেই, রথের সর্বময় কর্তা ওরাই। দেখো, কাল থেকেই শুরু করবে চেঁচাতে, জয় আমাদের হাল লাঙল চরকা তাঁতের। তখন এরাই হবেন বলরামের চেলা, হলধরের মাতলামিতে জগৎটা উঠবে টলমলিয়ে।

পুরোহিত

তখন যদি রথ একবার অচল হয়, বোধ করি, তোমার মত কবির ডাক পড়বে, তিনি ফুঁ দিয়ে ঘোরাবেন চাকা।

কবি

নিতান্ত ঠাট্টা নয় পুরুত ঠাকুর।

পুরোহিত

রথ তারা চালাবে কিসের জোরে। বুঝিয়ে বলো।

কবি

গায়ের জোরে নয়, ছন্দের জোরে।

উদ্বিগ্ন মেয়েরা কবিকে জানাইল তাহারা যে এত পূজা-অর্চনা করিল, নৈবেদ্য উপহার দিল, তাহার কি ফল এই? ভক্তিতে রথ চলিল না—চলিল ম্লেচ্ছদের টানে!

কবি

পূজো পড়েছে ধূলোয়, ভক্তি করেছে মাটি।
রথের দড়ি কি পড়ে থাকে বাইরে।
সে থাকে মানুষে মানুষে বাঁধা,
দেহে-দেহে প্রাণে-প্রাণে।
সেইখানে জমেছে অপরাধ, বাঁধন হয়েছে দুর্বল!

কবি বলিতে চান যে, শিথিল-গ্রন্থি রশিতে যে টান পড়িয়াছে, সে টান রথ পর্যন্ত পৌছায় নাই কাজেই রথ ছিল অচল।

সংক্ষেপে ইহাই নাটকের কাহিনী।

এই নাটকটি সম্বন্ধে একটি লক্ষ্য করিবার মতো বিষয় আছে। ইহার পূর্বতন রূপের নাম ছিল রথযাত্রা, পরিবর্তিত রূপের নাম রথের রশি।[১]

১ "১৩৩০ সালের অগ্রহায়ণ সংখ্যা প্রবাসীতে (পৃঃ ২১৬—২২৫) রথযাত্রা নামে রবীন্দ্রনাথের একটি নাটিকা প্রকাশিত হয়। রথের রশি তাহারই পরিবর্তিত ও আগাগোড়া পুনর্লিখিত রূপ।" গ্রন্থ পরিচয়, পৃঃ ৫০১, র-র, ২২শ খণ্ড।

নাটকটির পূর্বতন রূপ 'রথযাত্রা'য় কবির দৃষ্টি ছিল রথের উপরে, বর্তমান রূপে তাঁহার দৃষ্টি নিবদ্ধ রথের রশিটার উপরে। রথের রশি বলিতে কবি কি বুঝিতেছেন? নাটকের কবি রথের রশির ব্যাখ্যা করিয়াছে, সে বলিয়াছে।

মানুষের সঙ্গে মানুষকে বাঁধে যে বাঁধন, তাকে ওরা মানে নি। রাগী বাঁধন আজ উন্মত্ত হয়ে ল্যাজ আছড়াচ্ছে, দেবে ওদের হাড় গুঁড়িয়ে,

আবার—

রথের দড়ি কি পড়ে থাকে বাইরে।
সে থাকে মানুষে মানুষে বাঁধা,
দেহে-দেহে, প্রাণে-প্রাণে।
সেইখানে জমেছে অপরাধ, বাঁধন হয়েছে দুর্বল!

মানুষে মানুষে, মানুষের সমাজে সমাজে যে স্বাভাবিক ও সামগ্রিক সম্বন্ধ, তাহাই রথের রশি। সেই রশিতে টান পড়িলে ইতিহাসের রথ নড়িয়া ওঠে, যে-রথের রথী হইতেছেন মানব-ভাগ্যবিধাতা। কিন্তু কোনও কারণে যদি রথের রশির গ্রন্থি শিথিল হয়, বাঁধন আল্‌গা হইয়া আসে, তখন দড়িতে টান পড়িলেও সে-টান রথ পর্যন্ত পৌঁছায় না, রথ অচল হইয়া থাকে। নাটকে রথ না চলিবার ইহাই কারণ।

নাটকে কবিগুরু দেখাইয়াছেন যে, রথের রশি দুর্বল হইয়া পড়িয়াছে। মানুষ পরস্পরের প্রতি অবহেলার দ্বারা ইতিহাসের রথাযাত্রার দড়িকে শিথিল করিয়া ফেলিয়াছে। পুরোহিত অর্থাৎ ব্রাহ্মণ, সৈনিক অর্থাৎ ক্ষত্রিয়, আর ধনিক অর্থাৎ বৈশ্য, তিন শ্রেণীরই সমান অবজ্ঞা শ্রমিক অর্থাৎ শূদ্রদের প্রতি। শুধু তাহাই নয়, ঐ তিনের মধ্যেও আছে পরস্পরের প্রতি অবজ্ঞা ও ঘৃণার ভাব। আর মেলায় যেসব নরনারী সমবেত, নিজেদের অজ্ঞাতসারে রশিটার প্রতি অর্থাৎ মানবিক সম্বন্ধের প্রতি তাহারা ঘৃণার ভাব পোষণ করিতেছে।

দড়িটার প্রতি তাহাদের ভক্তির অন্ত নাই, কিন্তু দড়িটা যাহার প্রতীক, সেই মানবিক সম্বন্ধের প্রতি তাহাদের অপরিসীম অবজ্ঞা। যাহাদের টানে রথ চলিল, মেয়েদের ভাষায় তাহারা 'মেলেচ্ছ'।

কবিগুরু বলিতে চান যে, অবজ্ঞা, বিদ্বেষ ও হিংসা ঢুকিয়া পড়িয়া মানবিক সম্বন্ধকে আজ শিথিলগ্রন্থি করিয়া দিয়াছে, আর সেইজন্যই দড়িতে টান পড়িলেও সে-টানে রথ চলিতেছে না।

ইতিহাসের রথ একদিন ব্রাহ্মণের টানে চলিয়াছে, তারপরে ক্ষত্রিয়ের টানে ও বৈশ্যের টানে চলিয়াছে, এবারে শূদ্রের টানের প্রয়োজন। কারণ, তাহারাই সবচেয়ে অবজ্ঞাত। হইলও তাই, শূদ্রের টানে রথ চলিল। কবি বলিতেছেন—

ওদের দিকেই ঠাকুর পাশ ফিরলেন,
নইলে ছন্দ মেলে না।
একদিকটা উঁচু হয়েছিল অতিশয় বেশি,
ঠাকুর নীচে দাঁড়ালেন ছোটর দিকে,
সেইখান থেকে মারলেন টান,
বড়োটাকে দিলেন কাৎ ক'রে।
সমান ক'রে নিলেন তাঁর আসন।

আজ শূদ্রের টানে, ক্ষুদ্রের টানে, অবজ্ঞাতের টানে, ইতিহাসের রথ নড়িয়া উঠিয়াছে, মানব-ভাগ্যবিধাতা ছোট-বড়র মধ্যে হেরফের ঘুচাইয়া লইতে উদ্যত হইয়াছেন, ইতিহাসের আজ এক সন্ধিক্ষণ।

২

এইখানে কবির সতর্কবাণী উচ্চারিত হইয়াছে। ছোটরা একদিন নিজেদের সর্বশ্রেষ্ঠ, সর্বোচ্চ ভাবিতে শুরু করিবে, তাহারাই এক গোষ্ঠী রচনা করিয়া অপর সকলকে ছোট ভাবিবে, অন্ত্যজ ভাবিতে আরম্ভ করিবে, ভাবিতে আরম্ভ করিবে তাহারা রথের বাহন মাত্র নয়, তাহারাই রথী, তাহারাই সর্বময় কর্তা, তখন আবার রথের রশির

বাঁধন আল্‌গা হইয়া পড়িবে, রথ পুনরায় অচল হইবে। সেদিন ডাক পড়িবে কবির। কবি রথ চালাইবে গায়ের জোরে নয়, ছন্দের জোরে।

কবি

আমরা মানি ছন্দ, জানি এক ঝোঁক হলেই তাল কাটে।
মরে মানুষ সেই অসুন্দরের হাতে
চালচলন যার একপাশে বাঁকা ;
কুম্ভকর্ণের মতো গড়ন যার বেমানান,
যার ভোজন কুৎসিৎ,
যার ওজন অপরিমিত।
আমরা মানি সুন্দরকে। তোমরা মানো কঠোরকে,
অস্ত্রের কঠোরকে, শাস্ত্রের কঠোরকে।
বাইরে ঠেলা-মারার উপর বিশ্বাস,
অন্তরের তাল-মানের উপর নয়।

আবার—

আমি তাল রেখে গান গাবো।

সৈনিক

কী হবে তার ফল ?

কবি

যারা টানছে রথ, তারা পা ফেলবে তালে তালে।
পা যখন হয় বেতালা,
তখন ক্ষুদে ক্ষুদে খাল খন্দগুলো
মারমূর্তি ধরে।
মাতালের কাছে রাজপথও হয়ে ওঠে বন্ধুর।

ছন্দভ্রষ্ট মানব-সমাজের মধ্যে ছন্দের পুনঃপ্রতিষ্ঠার উদ্দেশ্যে যুগে যুগে কবির ডাক পড়ে। মানুষে মানুষে বিদ্বেষ, সমাজে সমাজে অবহেলা, দেশে দেশে হিংসা—সেই তো ছন্দপতন। সমগ্রকে না

হইলে ছন্দ রক্ষা হয় না। কিন্তু আজ সমগ্রের যথাযথ সমাবেশ কোথায়? কে কাহার আগে যাইবে, কে কাহার চেয়ে শ্রেষ্ঠ, তাহারই তো প্রতিযোগিতা। ইহা আর কিছুই নয়, মানব-সমাজের ছন্দভ্রংশের লক্ষণ। তাই কবির ডাক পড়িয়াছে ছন্দরক্ষার উদ্দেশ্যে।

কবি বলিয়াছেন যে, আমরা মানি সুন্দরকে। সুন্দর মানেই অঙ্গ-প্রত্যঙ্গের যথাযথ সমাবেশ। ছন্দও তাই, শব্দের যথাযথ সমাবেশ। কিন্তু সেই যথাযথ সমাবেশ আজ কোথায়? সুন্দরের আদর্শ মনে সজাগ থাকিলেই কর্মপ্রবাহে ছন্দ দেখা দেয়। কিন্তু যেখানে সমাজে সমাজে মানুষে মানুষে বিদ্বেষ ও অবহেলা, যেখানে যথাযথ সমাবেশের অভাব, সেখানে ছন্দ কোথায়? এক তালে রশিতে টান না পড়িলে রথ চলিবে কেন? মানব-সম্বন্ধের তাল কাটিয়া গিয়াছে, রথ তাই চলিতেছে না। আজ শূদ্রের টানে রথ চলিল বটে, কিন্তু তারপরে একদিন—

আসবে উল্টোরথের পালা।

তখন আবার নতুন যুগের উঁচুতে নীচুতে হবে বোঝাপড়া।

কারণ কালক্রমে অমিতবীর্য শূদ্রদেরও মনে এই ধারণা জন্মিবে যে, তাহারাই শ্রেষ্ঠ, জগতে একমাত্র তাহারাই আছে। সর্বভোগ্য বসুন্ধরার পরিবর্তে শূদ্রভোগ্য বসুন্ধরা এই ধারণাই তাহাদের চালিত করিতে থাকিবে। তখন আসিবে উল্টোরথের পালা।

মানুষের সমাজকে বারে বারে তাল কাটিবার দুর্গতি হইতে রক্ষা করিবার একমাত্র উপায়—

এই বেলা থেকে বাঁধনটাতে দাও মন,
রথের দড়িটাকে নাও বুকে তুলে
ধূলায় ফেলো না।

মানব-সম্বন্ধ মানবের যদি অন্তরের বস্তু হইয়া ওঠে, তবেই মানব-সমাজ ছন্দভ্রষ্টতার অপরাধ হইতে মুক্তি পাইবে। এখানে সেই মানব-সম্বন্ধেরই প্রতীক রথের রশি। ইতিহাসের রথখানার চেয়ে

যে-রশির টানে রথ চলে, সেই রশির উপরে কবি অধিক গুরুত্ব আরোপ করিয়াছেন—আর সেইজন্যই পূর্বতন 'রথযাত্রা' নাটক পরতনরূপে 'রথের রশি' নাটকে পরিণত হইয়াছে।

## তাসের দেশ

তাসের দেশ কিম্ভূত রসাশ্রিত তত্ত্বনাট্য। এই নাটকের মানুষ পাত্র-পাত্রীগণ ছাড়া আর সকলেই তাস-জাতীয় জীব। মানবসংসার হইতে বহু দূরে অবস্থিত একটি দ্বীপে তাহাদের বাস, সে-দ্বীপ তাসের দেশ। তাস-জাতীয় জীবগণের চেহারা, আচার ব্যবহার ও মনোবৃত্তি মানুষের সঙ্গে মেলে না, তাহাদের দেখিয়া কিম্ভূত মনে হয়, তাহাদের জীবনযাত্রা দেখিয়া নাটকের মানব পাত্রদের মনে কিম্ভূত রসের উদয় হইয়াছে, তাই নাটকটিকে কিম্ভূত রসাশ্রিত বলা হইল।

প্রথম দৃশ্যে দেখিতে পাই যে, রাজপুত্র রাজপুরীর অভ্যস্ত জীবনযাত্রায় নিতান্ত অস্বস্তি বোধ করিতেছে, পূর্ণ জীবনের সন্ধানে সে নিরুদ্দেশের মুখে বাহির হইয়া পড়িতে চায়। সদাগরের পুত্রকে সঙ্গে লইয়া সে নৌকা ভাসাইয়া দিল এবং ভরাডুবি হইয়া তাসের দেশের তীরে আসিয়া উঠিল।

এতদিন তাস ও তাসীগণ তাহাদের অভ্যস্ত জীবনের মধ্যে বাঁধা নিয়মে তালে তালে পা ফেলিয়া বেশ আরামেই ছিল। মানুষের জীবনের স্পর্শে এই প্রথম তাহাদের অভ্যাসের তাল কাটিয়া গেল, তাহারা দেখিল, তাহাদের জীবনযাত্রা ছাড়াও অন্যরূপ জীবনযাত্রা সম্ভব; শুধু তাই নয়, এতদিন পরে তাহাদের নিজের চোখে তাহাদের জীবনকে নিতান্ত কিম্ভূত বলিয়া ঠেকিল। স্বাভাবিক জীবনের ধাক্কায় তাহাদের জীবনচক্রে অরাজকতা দেখা দিল, অভ্যস্ত বুলির বদলে তাহাদের মুখে গান ধ্বনিত হইল, বাঁধা ছকে সংক্রমণের পরিবর্তে তাহাদের হৃদয়ে প্রেমের অভ্যুদয় ঘটিল। সজীব নিশ্বাসের

বেগে তাসের দেশের তাসের কেল্লা ধ্বসিয়া পড়িল—ইহাই নাটক-খানির কাহিনী ও ভাবগত উপজীব্য।

যে-যৌবনের চঞ্চলতায় রাজপুত্র ঘর ছাড়িয়া বাহির হইয়া পড়িয়াছে, সেই চঞ্চলতাই জীবন্মৃতের মনে জীবনের সাড়া আনিয়া দিয়াছে, যাহারা ছিল জীবন্মৃত, তাহারা জীবিত হইয়া উঠিল, যাহারা ছিল তাস, তাহারা হইয়া উঠিল মানুষ। তাসের চেয়ে তাসীগণই আগে জীবনের ডাকে সাড়া দিয়াছে, পুরুষ পিছাইয়া ছিল, মেয়েদের দৃষ্টান্ত তাহাদের সঙ্কোচের গ্রন্থি শিথিল করিয়া দিয়াছে।

নাটকের উপসংহারের কিয়দংশ উদ্ধৃত করা যাইতে পারে—

রাজা

জানো, চাঞ্চল্য তাসের দেশে সবচেয়ে বড়ো অপরাধ।

রাণী

জানি, আর এও জানি, অপরাধটিই সবচেয়ে বড়ো সম্ভোগের জিনিস।……বলো তোমরা, ইচ্ছের জয়।

সকলে

জয় ইচ্ছের জয়!

রাজা

রাণীবিবি তোমার বনবাস।

রাণী

বাঁচি তাহলে।

রাজা

নির্বাসন। ওকী চললে যে। কোথায় চললে?

রাণী

নির্বাসনে!

রাজা

আমাকে ফেলে রেখে যাবে?

রাণী

ফেলে রেখে যাবো কেন?

রাজা

তবে?

রাণী

সঙ্গে নিয়ে যাবো।

রাজা

কোথায়?

রাণী

নির্বাসনে।

সকলে

কোথায় গেল সেই মানুষরা।

রাজপুত্র

এই যে আছি আমরা।

রাণী

মানুষ হতে পারবো আমরা?

রাজপুত্র

পারবে, নিশ্চয় পারবে।

রাজা

ওগো বিদেশী, আমিও কি পারবো?

রাজপুত্র

সন্দেহ করি। কিন্তু রাণী আছেন তোমার সহায়। জয় রাণীর।

এই নাটকের তত্ত্ব রবীন্দ্র-সাহিত্যে নূতন নয়, নানা রচনায়, নানা ভাবে ইহা প্রকাশিত হইয়াছে, যৌবনের স্পর্শে জীবন্মৃতের চঞ্চলতা, জীবনের স্পর্শে জড়ের সংস্কারমুক্তির বার্তা ফাল্গুনী নাটকে বিশদভাবে বর্ণিত হইয়াছে, বর্তমান ক্ষেত্রে তাহার বিস্তারিত আলোচনা বাহুল্য

নাটকটিতে দুইটি বিষয় লক্ষণীয়, কিম্ভুত রসের অবতারণা এবং রূপকথার কাঠামো। এই দুইটি লক্ষণই ইহার বৈশিষ্ট্য।

## কবির দীক্ষা

কবির দীক্ষা নাট্যাকারে রচিত। এই রচনাটিকে নাটক বলা যায় কি না সে প্রশ্ন উঠিতে পারে। ইহাতে নাটকীয় কোন লক্ষণ দিবার চেষ্টা করা হয় নাই। ইহা দুই ব্যক্তির মধ্যে কথোপকথন মাত্র, আর কোন নাটকীয় লক্ষণ নাই। ব্যক্তি দুইজনকেও বিশিষ্ট করিয়া তুলিবার চেষ্টা হয় নাই। পাত্র দুইজনের মধ্যে একজন কবি অপরজন জিজ্ঞাসু ব্যক্তি।

এই ব্যক্তিটি একসময়ে কবির দলে ভর্তি হইয়া কবির কাছে দীক্ষা লইয়াছিল, কিন্তু পরে বিজ্ঞজনের তাড়ায় কবিকে পরিত্যাগ করিয়া তত্ত্বানন্দ স্বামীর কাছে দীক্ষা লইয়াছে। তত্ত্বানন্দ স্বামী 'শিবমন্ত্র দেন তিনি প্রলয় সাধনায়।'

কবি বলিলেন যে—'শিবমন্ত্র দিই আমিও'।

এবারে কবি ও জিজ্ঞাসুর মধ্যে এ বিষয়ে যে কথোপকথন হইয়াছে তাহার কিয়দংশ শোনা যাইতে পারে। জিজ্ঞাসু বলিতেছে—

অবাক করলে,
তুমি তো জানি কবি,
কবে হলে শৈব।

কালিদাস ছিলেন শৈব
সেই পথের পথিক কবিরা।

কেন বলো বেঠিক কথা।

তোমরা তো মেতে আছ নাচে গানে
জগৎ-জোড়া নাচ গানেরই পালা।
আমাদের প্রভুর।
কী বলেন তত্ত্বানন্দ স্বামী।
ত্যাগের দীক্ষা নিয়েছি তাঁর কাছে।
যদি পরামর্শ দেন সবই ফুঁকে দিতে
তবে কী করবে ত্যাগ ?
উপুর করবে শূন্য ঘড়াটাকে ?

তুমি কাকে বলো ত্যাগ, কবি ?
ত্যাগের রূপ দেখো ঐ ঝরণায়,
নিয়ত গ্রহণ করে তাই নিয়তই করে দান।
নিজকে যে শুকিয়েছে যদি সেই হ'ল ত্যাগী,
তবে সব আগে শিব ত্যাগ করুন
অন্নপূর্ণাকে।

উদ্ধৃত অংশ হইতে কবির ও তত্ত্বানন্দ স্বামীর মধ্যে পার্থক্যটা বুঝিতে পারা যাইবে। তত্ত্বানন্দ স্বামী সরাসরি ত্যাগের মন্ত্র দেন; জীবনকে গ্রহণের মন্ত্র তাঁহার কাছে পাওয়া যায় না। কবি দেন জীবনকে গ্রহণের মন্ত্র। কিন্তু কবি বলিবেন যে, ভোগের জন্য মাত্র গ্রহণ নয়; ত্যাগের আনন্দলাভের জন্যই গ্রহণ। সঞ্চয়ের জন্যই নয়, ত্যাগের আনন্দলাভের জন্যই সঞ্চয়। কবির কাছে বস্তুকে আত্মসাৎ ভোগ নয়, ত্যাগের আনন্দলাভটাই যথার্থ ভোগ। সেই ভোগ যদি করতে হয় তবে আগে সঞ্চয় করিতে অর্থাৎ জীবনকে গ্রহণ করিতে হইবে।

শিবের দুইটি মূর্তি আছে, একটি ত্যাগী, আর একটি অন্নপূর্ণেশ্বর-রূপে প্রার্থী। অন্নপূর্ণার নিকটে শিব প্রার্থনা করিতেছেন। সে অন্নপূর্ণা প্রত্যেক মানুষ; মানুষের কাছে শিব প্রার্থী। মানুষ রিক্ত

হইলে দান করিবে কি? শিবের ভিক্ষাদানের জন্য মানুষকে প্রস্তুত হইতে হইবে।[১]

কবি ব্যাখ্যা করিয়া বলিতেছেন যে, আমরা অর্থাৎ ভারতীয়রা শিবের শ্মশানেশ্বর মূর্তিতেই মুগ্ধ হইয়া জীবনকে গ্রহণ করিতে ভুলিয়াছি। সেইজন্য যখন তিনি প্রার্থনার হস্ত বাড়াইয়া দেন, তাঁহাকে দান করিতে পারি না, তাই আমাদের অভাব আর ঘুচিতে চায় না। আর যে সঞ্চয় করিয়াছে সে ত্যাগ করিতে শেখে নাই বলিয়া তাহার ঐশ্বর্য ভারস্বরূপ হইয়া উঠিয়া তাহাকে অতলে তলাইয়া দেয়। সে ব্যক্তি ত্যাগ করিতে জানে না বলিয়া ভোগ করিতেও অসমর্থ হয়।

জিজ্ঞাসু শুধায়—'তবে কি য়ুরোপখণ্ডকে বলবো শিবের চেলা।'

কবি বলেন যে, সে কথা মিথ্যা নয়। য়ুরোপ মহাভিক্ষুর দাবী মানিয়াছে বলিয়াই 'ধনে-প্রাণে জ্ঞানে-মানে' এমন সম্পদ্‌শালী। কিন্তু ঐ সঙ্গে সতর্কবাণীও উচ্চারণ করিয়াছেন। য়ুরোপ গ্রহণ করিতে সমর্থ হইয়াছে বটে কিন্তু সঞ্চয়ের প্রকৃত উদ্দেশ্যটা যদি বিস্মৃত হয়, যদি ত্যাগ করিতে ভোলে, তবে তাহারাও মরিবে, আর তাহারই পূর্বাভাসস্বরূপ য়ুরোপখণ্ডে আজ এত অশান্তি।

কবির মতে ভারতবর্ষ শিবের রিক্ত মূর্তিটার মাত্র উপাসক; সে জীবনকে গ্রহণ করিতে শেখে নাই, কাজেই ত্যাগ করিবে কি? শিবের অভাব ঘুচাইতে অসমর্থ বলিয়াই তাহার নিজের অভাব ঘুচিতেছে না। আর য়ুরোপখণ্ড শিবের অন্নপূর্ণেশ্বর মূর্তিটার মাত্র উপাসক, জীবনকে সে গ্রহণ করিতে শিখিয়াছে বটে, কিন্তু যেহেতু শিবের ভিক্ষুকমূর্তি দেখে নাই, সঞ্চয়ের আসল উদ্দেশ্য সে বিস্মৃত

১ কবির দীক্ষার পূর্ব পাঠ ১৩৩৫ সালের বৈশাখ সংখ্যা মাসিক বসুমতী পত্রিকায় (পৃঃ ২-৪) শিবের ভিক্ষা নামে প্রথম মুদ্রিত হইয়াছিল। গ্রন্থ-পরিচয়, পৃঃ ৫০৯, র-র, ২২শ খণ্ড।

হইয়াছে। য়ুরোপের ধন লক্ষ্যভ্রষ্ট হইয়া তাহার ভারস্বরূপ, তাহার অশান্তির কারণ হইয়া উঠিয়াছে।

য়ুরোপ ও ভারতবর্ষের হেরফের ঘুচাইবার উদ্দেশ্যে কবি ত্যাগের দ্বারা ভোগের দীক্ষা দান করিয়া বেড়াইতেছেন। ইহাই রচনাটির মূল ভাব।

এই মূল ভাবটি রবীন্দ্রনাথের রচনায় আদৌ নূতন নয়। তাঁহার পিতৃদেব উপনিষদের 'তেন ত্যক্তেন ভুঞ্জীথাঃ' মন্ত্রকে সাধনার বীজরূপে গ্রহণ করিয়াছিলেন। কবির দীক্ষা রচনাটি সেই মন্ত্রেরই বিস্তার। কবির পূর্বতন অনেক রচনাতেই এই মন্ত্রের টীকা ও ব্যাখ্যা পাওয়া যাইবে।

অর্থাৎ ত্যাগের ও ভোগের সামঞ্জস্যেই পূর্ণ শক্তি। ত্যাগী শিব যখন একাকী সমাধিমগ্ন তখনও স্বর্গরাজ্য অসহায়, আবার সতী যখন তাঁর পিতৃভবনে ঐশ্বর্যে একাকিনী আবদ্ধ তখনও দৈত্যের উপদ্রব প্রবল। প্রবৃত্তি প্রবল হয়ে উঠলেই ত্যাগের ও ভোগের সামঞ্জস্য ভেঙে যায়।...এইজন্যেই ত্যাগের প্রয়োজন। এই ত্যাগ নিজেকে রিক্ত করিবার জন্যে নয়, নিজেকে পূর্ণ করিবার জন্যেই। ত্যাগ মানে আংশিককে ত্যাগ সমগ্রের জন্য, ক্ষণিককে ত্যাগ শিবের জন্য, অহংকারকে ত্যাগ প্রেমের জন্য, সুখকে ত্যাগ আনন্দের জন্য। এই জন্যই উপনিষদে বলা হইয়াছে, 'ত্যক্তেন ভুঞ্জীথাঃ' ত্যাগের দ্বারা ভোগ করবে, আসক্তির দ্বারা নয়।[১]

কবির দীক্ষা রচনা হিসাবে সামান্য হইলেও রবীন্দ্রনাথের একটি মূল ভাবের আধাররূপে অসামান্য। ত্যাগ ও ভোগের মধ্যে যথার্থ সামঞ্জস্যবিধানে বাণী রবীন্দ্রনাথ সারাজীবন প্রচার করিয়াছেন য়ুরোপের সঙ্গে ভারতবর্ষের এ বিষয়ে কোথায় প্রভেদ তাহাও দেখাইয়াছেন, আবার য়ুরোপ ও ভারতবর্ষ কিভাবে তাহাদের ত্রুটি

---

১ তপোবন, শান্তিনিকেতন, ২-র পৃঃ ৫৬৬, ১৩শ খণ্ড।

সংশোধন করিয়া পরস্পরকে স্বীকারের দ্বারা পূর্ণতররূপে প্রকাশ হইতে পারে তাহারও ইঙ্গিত তিনি বহু রচনায় দিয়াছেন। কবির দীক্ষা সেইরূপ একটি ইঙ্গিত।

# প্রহসন

১

চিরকুমার সভা সংলাপবহুল উপন্যাসাকারে লিখিত প্রজাপতির নির্বন্ধের নাট্যরূপ। সংলাপবহুল উপন্যাস বলিয়া বর্ণনার অংশ বাদ দিয়া অভিনয়যোগ্য করিয়া লওয়া কঠিন নয়। এরূপভাবে পূর্বে অভিনীত হইলেও পুস্তক-রচনার বহুকাল পরে কবি কর্তৃক ইহার স্থায়ী নাট্যরূপ প্রদত্ত হইয়াছে। বর্তমানে মূল উপন্যাসরূপের চেয়ে নাট্যরূপই অধিকতর জনপ্রিয়।

কিন্তু শিল্পের বিচারে নাট্যরূপ ও উপন্যাসরূপের মধ্যে উপন্যাসরূপকেই শ্রেষ্ঠ বলিয়া মনে হয়। মূলে গল্পাকারে লিখিত হইয়াছিল বলিয়াই নাট্যরূপের মধ্যেও গল্প-শিল্পের প্রকৃতি রহিয়া গিয়াছে; ইহাকে অভিনয়যোগ্যতা দিতে গিয়াও কবি সম্পূর্ণভাবে কৃতকার্য হন নাই। উপন্যাসের ঘটনার মৌলিক মন্থরতা, ঔপন্যাসিক সংলাপের দীর্ঘায়ত আতিশয্য নাটকের অনিবার্য গতিকে ভারাক্রান্ত করিয়া রাখিয়াছে। আবার উপন্যাসে যে-সব বর্ণনা কবির ব্যক্তিগত অভিমত আকারে পাঠককে আনন্দ দান করে—সেগুলি নাটকের মধ্যে ক্ষুদ্রতর অক্ষরে মুদ্রিত থাকিলেও পাত্র-পাত্রীর মুখে প্রকাশিত করিবার চেষ্টা হয় নাই—ফলে নাটকের শ্রোতার পক্ষে তাহা অবান্তর ও অলব্ধ সৌন্দর্য ছাড়া আর কিছু নহে।

প্রহসন বা কমেডি জাতীয় নাটকে ঘটনার দ্রুতগতিই প্রধান সম্পদ। গতির দ্রুতি বজায় রাখিবার জন্য অনেক অনাবশ্যক ঘটনা ফেলিয়া দিতে হয়, কেবল অত্যাবশ্যকটুকু রাখা চলে। উপন্যাসে সে প্রয়োজন কম। চতুর সংলাপ যতই উপভোগ্য হোক নিতান্ত নাটকীয় প্রয়োজন ছাড়া নাটকের মধ্যে তাহা রাখিবার উপায় নাই। স্বনির্দিষ্ট আসনে উপবিষ্ট একাগ্র দর্শকের জন্যই নাটক লিখিত, উপন্যাসের পাঠক বসিয়া শুইয়া এবং নিজের অবকাশমতো পড়িতে

পারে—একাগ্রতা তাহার পক্ষে অপরিহার্য নহে। উপন্যাস আগে-পিছে উল্টাইয়া পড়া চলে, নাটকের একাগ্রী প্রকৃতিতে সে অবসর নাই, নাট্যকারের পক্ষে এই মৌলিক সত্য ভুলিবার উপায় কোথায়? প্রজাপতির নির্বন্ধকে নাট্যরূপ দান করিতে গিয়া কবি এই সত্য সম্বন্ধে সর্বদা সচেতন থাকেন নাই।

চিরকুমার সভা পড়িতে বসিলে (দেখিতে বসিলে তো বটেই) অনাবশ্যকের ভারে পাঠকের মন ক্ষণে ক্ষণে ভারাক্রান্ত হইতে থাকে। সে দ্রুত অগ্রসর হইতে চাহে কিন্তু কবি অনাবশ্যক ও অনতি-আবশ্যককে একেবারেই বাদ দিতে অসম্মত, ফলে তাহার মনোযোগ অনেক সময়েই একই অঙ্কে, একই দৃশ্যে বা একই ঘটনার চক্রে আবর্তিত হইয়া যেন ক্লান্ত হইয়া পড়ে। তারপরে আবার যখন ঘটনার দ্রুতি আসিয়া পড়ে—পাঠক বা দর্শক তেমন উৎসাহে আর গা-ভাসাইয়া দিতে পারে না।

নাটকের দ্বিতীয় দৃশ্য ঘটনার দ্রুত অগ্রগতির পক্ষে একটি প্রকাণ্ড বাধা। ইহার সংলাপ চতুর, ইহাতে শ্রীশ, বিপিন, পূর্ণ এবং চন্দ্রমাধববাবুর চরিত্রের কিছু বিস্তৃত পরিচয় আছে সত্য, কিন্তু ঘটনার ক্রমবিকাশের পক্ষে ইহা সম্পূর্ণ অনাবশ্যক। দ্বিতীয় অঙ্কের প্রথম দৃশ্যে ঘটনা যেখানে ছিল—তৃতীয় দৃশ্যে প্রায় সেখানে হইতে সুরু হইয়াছে—মাঝখানে একটা সম্পূর্ণ অবান্তর দৃশ্যে বাধা। সমগ্র তৃতীয় অঙ্ক সম্বন্ধেও প্রায় একই আপত্তি করা চলে। ইহাতে পাত্র-পাত্রীর যে চরিত্র-পরিচয় ও চরিত্র-বিশ্লেষণ আছে তাহা উপন্যাস-রীতি-সঙ্গত, নাট্য-রীতিতে অসঙ্গত বলিলে অত্যুক্তি হয় না। তা'ছাড়া, পাত্র-পাত্রীর চরিত্রের যে পরিচয় দান করা হইয়াছে, সেটুকু বুঝিয়া লইবার ভার অনায়াসে দর্শকের উপরে ছাড়িয়া দেওয়া যাইত। তাহাতে যেটুকু লোকসানের আশঙ্কা ছিল ঘটনার তীব্র গতিতে তাহা পোষাইয়া যাইত। এমন যে হইয়াছে তাহার একটা কারণ দর্শকের বুদ্ধি ও রসবোধ সম্বন্ধে কবির অনাস্থা। নাট্যকারের পক্ষে এই

মনোভাব অমার্জনীয়। ঔপন্যাসিক পাঠকের চেয়ে উচ্চতর আসনে বসিয়া তাহাকে উপদেশ দিতে পারেন, কিন্তু নাট্যকারকে দর্শকের সঙ্গে একাসনে সমাসীন হইতে হইবে, এই একাত্মতাই নাট্যকারের সহিত দর্শককে সংযুক্ত করিয়া রাখে।

উপন্যাসের অতিরিক্ত রস বর্ণনাকারে নাটকের মধ্যে বন্ধনী অংশে প্রদত্ত হইয়াছে—কিন্তু দর্শক তাহা কেমনে পাইবে? পাত্র-পাত্রীর সংলাপে সে-সব প্রকাশিত হয় নাই। দ্বিতীয় অঙ্কে চতুর্থ দৃশ্যে ইহার দৃষ্টান্ত অবিরল। "ঘর হইতে হঠাৎ তিন ভগিনীর পলায়নে" বা "আজ চন্দ্রবাবুর বাসায় হঠাৎ নির্মলা আবির্ভূত হইয়া"—যে সমস্যার উত্থাপন করিয়াছে—উপন্যাসের পাঠকের তাহা আয়ত্ত হইলেও নাটকের দর্শকের পক্ষে তাহা সম্পূর্ণ অলভ্য। কিংবা "আত্মসেবায় অনিপুণ চন্দ্রবাবুর প্রতি শৈলের একটু বিশেষ স্নেহোদ্রেক হইল।" এই স্নেহের সম্পূর্ণ বিকাশ ঘটনায় দেখানো হয় নাই, সংলাপেও নয়। ইহা একান্তভাবে ঔপন্যাসিক রীতি, নাটকীয় নহে।

দ্বিতীয় অঙ্কের দ্বিতীয় দৃশ্যের কথা পূর্বে বলিয়াছি। ইহাতে চরিত্রের বিকাশ আছে বটে কিন্তু চরিত্রের বিকাশ আর ঘটনার ক্রমবিকাশ পরস্পরে তাল রাখিয়া চলে নাই। ঘটনা পিছাইয়া পড়ে—চরিত্র অগ্রসর হইয়া যায়; চরিত্রকে আবার থমকিয়া থামিয়া ঘটনাকে সঙ্গী করিয়া লইতে হয়—চরিত্রের হালে এবং ঘটনার দাঁড়ে সব সময়ে মিল হয় না—তখন কবিকে বর্ণনার 'গুণ' লইয়া নামিয়া টানিয়া নৌকাখানাকে অগ্রসর করিয়া দিতে হয়। এমন যে শুধু এই নাটকেই ঘটিয়াছে তাহা নয়, রবীন্দ্রনাথের প্রায় সব নাটকেরই ইহা লক্ষণ, তাঁহার নাট্যশক্তির ইহা একটি প্রধান ত্রুটি।

চতুর সংলাপে ও নাটকীয় সংলাপে প্রভেদ আছে। নাটকীয় সংলাপ একই সঙ্গে চরিত্র ও ঘটনাকে বহন করিয়া অগ্রসর হয়। এই নাটকের বহুত্র তাহার ব্যতিক্রম আছে। দ্বিতীয় অঙ্কের দ্বিতীয় দৃশ্যে

শ্রীশ বিপিনের চরিত্র এইরূপ দ্বিভারবাহী নহে। চন্দ্রবাবুর সংলাপের অনেক স্থলেই চরিত্র ও ঘটনার সমন্যাস ঘটে নাই।

এই গ্রন্থের নাট্যরূপ ও উপন্যাসরূপ পড়িলে ধারণা হওয়া অসম্ভব নয় যে, নাট্যরূপ যতই হৃদয়গ্রাহী হোক না কেন শিল্পরীতির বিচারে উপন্যাসরূপই শ্রেষ্ঠ। নাট্যরূপে কবির প্রতিভা যতটা ধরা পড়িয়াছে উপন্যাসরূপে তাহার অনেক বেশি—কাজেই উপন্যাসরূপ তো সম্পূর্ণতর বটেই। নাট্যরূপে অনেক বাস্তব-বাধার সঙ্গে বনিবনাও করিয়া চলিতে হয়—উপন্যাসে সে দাবি না থাকাতে কবি সেখানে স্বাধীনতর। এই স্বাধীনতাই সম্পূর্ণতার প্রকৃত কারণ।

২

চিরকুমার সভার অন্তর্নিহিত সত্য কি? 'প্রকৃতির প্রতিশোধ' নাটকের তত্ত্বই চিরকুমার সভার তত্ত্ব। প্রকৃতির প্রতিশোধে কবির যে কলম মানব-হৃদয়ের উপরে গভীর রেখাপাত করিয়াছে, সেই কলমই বর্তমান নাটকে লঘুভাবে মানব-চরিত্রের উপরে সঞ্চরণ করিয়া ফিরিয়াছে। দৃষ্টির গভীরতার ফলে একস্থানে যাহা ট্র্যাজেডিরূপে দেখা দিয়াছে, দর্শন-রীতির ভেদে অন্যত্র তাহাই প্রহসন হইয়া উঠিয়াছে। কবি-প্রতিভার অনুভূতির শাখায় যাহা ট্র্যাজেডি, চিন্তার শাখায় তাহাই প্রহসন। চিন্তা ও অনুভূতির তারতম্যেই কমেডি ট্র্যাজেডি হইয়া ওঠে।

প্রকৃতির প্রতিশোধের সন্ন্যাসী এক মনগড়া অবাস্তব জগৎ রচনা করিয়া শান্তিলাভের আশা করিয়াছিল। এমন সময়ে একটি অনাথ বালিকা আসিয়া তাহার ধ্যান হরণ করিয়া লইল। সেই ধ্যানহারিণী যখন চলিয়া গেল সন্ন্যাসীর অবাস্তব জগৎবুদ্বুদ শূন্যে মিলাইল; সঙ্গে সঙ্গে সন্ন্যাসীর শান্তিও অন্তর্হিত হইল। এই তত্ত্বই লঘু আকারে কি চিরকুমার-সভার তত্ত্ব নয়?

চন্দ্রমাধববাবু সংসারের উপকার আশায় মানব-প্রকৃতিকে

উপেক্ষা করিয়া চিরকুমার সভা স্থাপন করিয়াছিলেন। একাধিক সভ্যও জুটিয়াছিল। তাহারা যখন মানব-প্রকৃতিকে উপেক্ষা করিয়া বিবাহ না করিয়া সংসারের উপকার করিবার সিদ্ধান্ত গ্রহণ করিতেছিল—তখন মানব-প্রকৃতি তাহার প্রতিশোধ তুলিবার আশায় এই সভাটির বিরুদ্ধে ষড়যন্ত্র করিতেছিল। মানব-প্রকৃতির প্রথম আঘাতেই চন্দ্রমাধববাবু ও তাঁহার শিষ্যত্রয়ের মন-গড়া অবাস্তব জগৎ ধূলিসাৎ হইয়া গেল, ইহাই কি প্রকৃতির প্রতিশোধের তত্ত্ব নয়? প্রভেদের মধ্যে এই যে পূর্বতন নাটকের তীব্রতা এখানে নাই বলিয়াই ইহা প্রহসন হইতে পারিয়াছে নতুবা বস্তুত দুই-ই এক। রবীন্দ্রনাথ প্রকৃতির প্রতিশোধের তত্ত্বকেই তাঁহার কবি-জীবনের একমন্ত্রে তত্ত্ব বলিয়াছেন—সে দিক্ দিয়া বিচার করিলে এই প্রহসনখানি তাঁহার প্রতিভার মূল ধারার অন্তর্গত। এই কারণেই চিরকুমার সভার এমন একটা গুরুত্ব আছে যাহা তাঁহার অন্য প্রহসনে নাই।

৩

চিরকুমার সভার গঠনরীতি আলোচনা করিতে হইলে ইহার চরিত্র-বিন্যাস হইতে আরম্ভ করা উচিত। নাটক, উপন্যাস বা কথা-কাব্যের গঠনরীতির মূলে থাকে চরিত্র-বিন্যাস বা ঘটনা-বিন্যাসের বিশেষ একটি পন্থা। সেখান হইতে সুরু না করিলে সুফল লাভের আশা অল্প। রবীন্দ্রনাথের নাটক উপন্যাস ইত্যাদিতে সাধারণত চরিত্র-বিন্যাস পন্থাই অনুসৃত হইয়া থাকে, ঘটনা-বিন্যাসের উপরে কখনো তিনি ঝোঁক দেন না—বরঞ্চ বলা উচিত যে ঘটনা-বিন্যাসে তাঁহার স্বাভাবিক দুর্বলতা দৃষ্ট হয়। বর্তমান নাটক এই নিয়মের ব্যতিক্রম নয়। চরিত্র-বিন্যাসকে অনুসরণ করিয়াই নাটকখানি গড়িয়া উঠিয়াছে; ঘটনা-বিন্যাসে লেখকের স্বাভাবিক দুর্বলতা সর্বত্র স্পষ্ট।

চরিত্রগুলিকে যথাযথভাবে সাজাইতে পারিলে নাটকখানির কাঠামোর এবং গঠনরীতির একটা আভাস পাওয়া যাইবে। আবার এই চরিত্র-বিন্যাস-রীতির মূলে আছে রবীন্দ্রনাথের হাস্যরসতত্ত্বের বিশেষ নীতি। রবীন্দ্রনাথের হাস্যরসতত্ত্বের বিস্তৃত আলোচনা অন্য স্থানের জন্য স্থগিত রাখিয়া দিয়া এখানে সামান্য একটু ইঙ্গিত মাত্র করা যাইতে পারে। প্রকৃতিস্থ ও অপ্রকৃতিস্থ, স্বাভাবিক এবং বাতিকগ্রস্ত চরিত্র পাশাপাশি সাজাইয়া তিনি ঘটনার বা চরিত্রের হাস্যকর ভাব সৃষ্টি করতে অভ্যস্ত। চরিত্র বা ঘটনার হাস্যকরতা তখনই স্পষ্ট হইয়া ওঠে—যখন তাহার পার্শ্বে Norm স্থাপিত হয়। এই রীতিকে প্রকারান্তরে বলা যাইতে পারে একটি তত্ত্ব হইতে চিত্রে গমন। রবীন্দ্রনাথের ভাষায় 'ভাব হ'তে রূপে অবিরাম যাওয়া আসা।'

এই নাটকের মধ্যে কতকগুলি পাত্র-পাত্রী স্বাভাবিক বা normal, আর কতকগুলি নানারকমের বাতিকগ্রস্ত ; বাতিক আর norm-এর দণ্ডের মন্থনে ইহার হাস্যরস উচ্ছ্বসিত। Normal চরিত্রগুলি ইহার কেন্দ্র, বাতিকগ্রস্ত চরিত্রগুলি ইহাতে পার্শ্বিক—দুইয়ের সংঘর্ষে ইহার ঘটনাবলী অগ্রসর হইতেছে। কেন্দ্রীয় স্বাভাবিক চরিত্র তিনটি—অক্ষয়, রসিক ও শৈল। বাতিকগ্রস্ত চরিত্রগুলি আবার দুইভাগে বিভক্ত—একদিকে চিরকুমার সভার সংশ্লিষ্ট দল—অর্থাৎ চন্দ্রমাধববাবু, বিপিন, শ্রীশ, পূর্ণ ও নির্মলা ; আর একদিকে অক্ষয়ের শ্বশুরালয়ের পাত্র-পাত্রী—অর্থাৎ জগত্তারিণী, পুরবালা, নৃপবালা ও নীরবালা। টেব্‌ল আকারে সাজাইলে দাঁড়ায়—

| চিরকুমার সভা | অক্ষয়, রসিক, শৈল | অক্ষয়ের শ্বশুরালয় |
|---|---|---|
| চন্দ্রমাধববাবু, বিপিন, শ্রীশ, পূর্ণ, নির্মলা | | জগত্তারিণী, পুরবালা, নৃপবালা, নীরবালা |

বাতিকগ্রস্তের দল আবার দুই ভাগে বিভক্ত—অর্থাৎ তাহাদের বাতিক দুইটি কারণে জাত। বিপিন, শ্রীশ, পূর্ণ ও নির্মলার বাতিক

স্বভাবজ নয়। বিশেষ কারণে ও বিশেষ অবস্থার গতিকেই তাহারা বাতিকগ্রস্তের ন্যায় আচরণ করিতেছে। একদিকে চিরকৌমার্যের প্রতিজ্ঞা অপর দিকে বিবাহের স্বাভাবিক ইচ্ছা তাহাদের চরিত্রের ভারকেন্দ্রকে বিচলিত করিয়া দিয়া তাহাদিগকে সময়বিশেষের জন্য বাতিকগ্রস্তের আচরণ দিয়াছে। আবার নৃপবালা, নীরবালা একদিকে অবাঞ্ছিত বরের হাত হইতে বাঁচিতে চায়, আর একদিকে বিপিন ও শ্রীশকে বররূপে পাইতে চায়—এই দ্বন্দ্বে তাহাদের ভারকেন্দ্র বিচলিত। পুরবালা ভগ্নীদের ত্বরিত বিবাহের জন্য এমন ব্যস্ত—যে এই অশোভন ব্যস্ততাই তাহার হাস্যকরতার কারণ। কেবল চন্দ্রমাধববাবু ও জগত্তারিণীর বাতিক সাময়িক নহে, তাহা উভয়ের স্বভাবসিদ্ধ। তাঁহারা যে ঘটনাচক্রেই পড়ুন না কেন, কিয়ৎপরিমাণে বাতিকগ্রস্তের ন্যায় আচরণই করিবেন।

অক্ষয়, রসিক ও শৈলের প্রকৃতিস্থতা স্বভাবজ—এই দ্বন্দ্বের মধ্যে তাহারা মাথা ঠিক রাখিয়াছে—শুধু তাই নহে—তাহাদের সক্রিয়তার ফলেই নাটকখানি অগ্রসর হইয়া চলিয়াছে। তাহাদের প্রকৃতিস্থ সক্রিয়তা ও অপর সকলের বাতিকগ্রস্ত নিষ্ক্রিয়তার দ্বন্দ্ব নাটকের আসল দ্বন্দ্ব। ইহাদের প্রকৃতিস্থতার পটভূমিতেই অন্যদের বাতিকগ্রস্ত আচরণ স্ফুরিত এবং প্রকট। এই দুইদলের সংঘর্ষেই নাটকের হাস্যরস ধ্বনিত।

দুই শ্রেণীর চরিত্রে ভাবগত সংঘর্ষ যেমন দৃষ্ট হয়, তেমনি আর একপ্রকার ভাব-দ্বন্দ্বও এই নাটকে আছে। কতকগুলি চরিত্র আছে যাহারা পরস্পরের পরিপূরকভাবে কল্পিত, অর্থাৎ একটি যদি শাদা রঙের হয় অপরটি যেন কালো রঙের। স্বতঃবিরুদ্ধকে পাশাপাশি স্থাপন করা—ইহাও হাস্যরসসৃষ্টির এক বিশেষ উপায়, ইহা বিশেষভাবে প্রহসনেরই রীতি, ট্র্যাজেডিতে ইহা অচল। ট্র্যাজেডির চরিত্র সূক্ষ্ম তুলিতে অঙ্কিত, সেখানে এমন মোটা তুলিতে শাদাকালোর সমাবেশে চরিত্রাঙ্কন চলে না। এই শ্রেণীর চরিত্র

তিন জোড়া আছে ;—মৃত্যুঞ্জয় ও দারুকেশ্বর, শ্রীশ ও বিপিন আর নৃপবালা ও নীরবালা।

মৃত্যুঞ্জয় ও দারুকেশ্বরের বর্ণনা পড়িলেই আমার বক্তব্য স্পষ্ট হইয়া উঠিবে।

"একটি বিসদৃশ লম্বা বুটজুতা পরা, ধুতি প্রায় হাঁটুর কাছে উঠিয়াছে, চোখের নীচে কালি-পড়া ম্যালেরিয়া রোগীর চেহারা ;··· আর একটি বেঁটে খাটো, অত্যন্ত দাড়িগোঁফ সঙ্কুল, নাকটি বটিকাকার, কপালটি ঢিবি, কালো কালো গোলগাল।"

দৈহিক বর্ণনায় এই বৈষম্য তাহাদের চরিত্রেও পরিদৃষ্ট।

বিপিন ও শ্রীশের বর্ণনাতেও অনুরূপ বৈষম্য আছে।

"বিপিন ফুটবল খেলে, তাহার শরীরে অসামান্য বল, পড়াশুনা কখন করে কেহ বুঝিতে পারে না, অথচ চটপট এগজামিন পাস করে। শ্রীশ বড়ো মানুষের ছেলে, স্বাস্থ্য তেমন ভালো নয়, তাই বাপ-মা পড়াশুনার দিকে তত বেশি উত্তেজনা করেন না—শ্রীশ নিজের খেয়ালে থাকে।"

নীরবালা ও নৃপবালাও পরস্পরের বিপরীত রূপে কল্পিত। নৃপবালা গম্ভীর ও স্বল্পবাক্। নীরবালা চপল ও কৌতুকময়ী।

এই দুই শ্রেণীর দ্বন্দ্বে—অর্থাৎ বাতিকগ্রস্তদের সহিত প্রকৃতিস্থদের দ্বন্দ্ব এবং পূর্বোক্ত তিন-জুড়ির শাদা-কালোর দ্বন্দ্ব, দুই জাতীয় দ্বন্দ্বে চিরকুমার সভার হাস্যরস ও বৈচিত্র্য উদ্বেলিত হইয়া উঠিয়াছে।

এই নাটকের পাত্র-পাত্রীর চরিত্রগুলিকে শিল্প-সৃষ্টি হিসাবে দুই ভাগে ভাগ করা চলে। কতকগুলি চরিত্র পূর্ণ—আর কতকগুলি চরিত্র অপুষ্ট। দ্বিতীয় শ্রেণীর চরিত্রের সংখ্যাই অধিক। এই চরিত্রগুলি শাদা-কালোর তুলির ন্যূনতম রেখায় অঙ্কিত—পূর্ণায়তভাবে অঙ্গপ্রত্যঙ্গগুলিকে স্পষ্ট দেখাইবার চেষ্টাই যেন করা হয় নাই।

বিপিন, শ্রীশ ও পূর্ণর ব্যক্তিত্ব অনেকটা অনুমানের উপর নির্ভর

করিয়া স্বীকার করিয়া লইতে হয়। ইহাদের মতামতে কিছু ভেদ আছে কিন্তু প্রায় একই ধাতুতে তিনজনে গঠিত; পূর্ণ অপর দুইজনের চেয়ে একটু বেশি লাজুক এইমাত্র তফাত।

নৃপবালা ও নীরবালা প্রায় পরস্পরের বিপরীত গুণে রচিত অপুষ্ট চরিত্র; বিশিষ্ট ব্যক্তিত্ব তাহাদের মধ্যে দিবার চেষ্টাই যেন হয় নাই। জগত্তারিণী ও পুরবালা মা ও মেয়েই বটে—একটি পাথরের টুকরায় দু'জনে রচিত। কোনরূপ জটিলতা তাহাদের মধ্যে আশা করিবার ইচ্ছাও পাঠকের জাগে না।

নাটকটিতে চন্দ্রমাধববাবু, অক্ষয়, রসিক, নির্মলা ও শৈল পূর্ণাঙ্গ চরিত্র। এই পাঁচজনকে বিশিষ্ট ব্যক্তিরূপে অঙ্কিত করিবার চেষ্টা আছে।

এখন রবীন্দ্রনাথের অন্যান্য নাটকের চরিত্র-সৃষ্টি রীতির সঙ্গে প্রভেদ এই যে, অন্যশ্রেণীর নাটকে ভাবলোক হইতে চরিত্রগুলিকে বাস্তবলোকে নামাইয়া আনা হয় আর প্রহসনের অধিকাংশ প্রধান চরিত্র বাস্তবলোক হইতে উত্থিত হইয়া ভাবলোকে গিয়া পৌঁছায়। একটি আর একটির বিপরীত পন্থা। প্রহসনের অনেক চরিত্রের মূলেই আছে কোন বিশিষ্ট ব্যক্তি এই না কোন বিশিষ্টকে নির্বিশেষে শিল্পসৃষ্টিতে পরিণত করা হইয়াছে।

"চন্দ্রমাধববাবুর চরিত্রে অনেক মিশল আছে। তন্মধ্যে কতক মেজদাদা কতক রাজনারায়ণবাবু এবং কতক আমার কল্পনা আছে। নির্মলাও তথৈবচ—এর মধ্যে সরলার অংশ অনেকটা আছে বটে।... চন্দ্রমাধবে মেজদাদার শিশুবৎ স্বচ্ছ সারল্যের ছায়া আছে এবং নির্মলায় সরলার কল্পনাপ্রবণ উদ্দীপ্ত কর্মোৎসাহ আছে, কিন্তু উভয় চরিত্রেই অনেক জিনিস আছে যা তাঁদের কারোরই নাই।" ১

"মেজদাদা" ও "সরলা"র চরিত্রের অনেক গুণ যে চন্দ্রমাধববাবু ও

---

১ বিশ্বভারতী পত্রিকা, ২য় বর্ষ ১০ম সংখ্যা

নির্মলায় শুধু আছে মাত্র তাহাই নয়, উভয়ের মামা-ভাগ্নী সম্পর্কটিতেও মূল পাত্র-পাত্রীর সম্পর্ক অবিকৃত রাখা হইয়াছে।

অক্ষয় চরিত্রের মূল নির্ণয়ের চেষ্টা কবি না করিলেও তাঁহার জীবনস্মৃতির সাক্ষ্যের উপর নির্ভর করিয়া আমরা করিতে পারি। অক্ষয়ের চরিত্র-সৃষ্টির মূলে অক্ষয় চৌধুরীর আভাস খানিকটা আছে। অক্ষয় চৌধুরী সম্বন্ধে জীবনস্মৃতি গ্রন্থে বিস্তৃত বিবরণ আছে। ইঁহার সম্বন্ধে কবি জীবনস্মৃতিতে লিখিতেছেন—"সঙ্গে সঙ্গে তাল বাজাইবার সম্বন্ধেও অন্তরে বাহিরে তাঁহার কোনপ্রকার বাধা ছিল না। টেবিল হউক, বই হউক, বৈধ অবৈধ যাহা কিছু হাতের কাছে পাইতেন তাহাতে অজস্র টপাটপ শব্দ ধ্বনিত করিয়া আসর গরম করিয়া তুলিতেন।...গান এবং খণ্ডকাব্য লিখিতেও ইঁহার ক্ষিপ্রতা অসামান্য ছিল। অথচ নিজের এই সকল রচনা সম্বন্ধে লেশমাত্র মমত্ব ছিল না। কত ছিন্নপত্রে তাঁহার কত পেন্সিলে লেখা ছড়াছড়ি যাইত সেদিকে খেয়ালও করিতেন না। রচনা সম্বন্ধে তাঁহার ক্ষমতার যেমন প্রাচুর্য তেমনি ঔদাসীন্য ছিল।" ইহার সহিত চিরকুমার সভার অক্ষয়ের বর্ণনা মিলাইয়া লওয়া যাইতে পারে। অক্ষয়কুমার ঝোঁকের মাথায় দুটো-চারটে লাইন গান মুখে মুখে সাজাইয়া গাহিয়া দিতে পারিতেন। কিন্তু কখনোই গান রীতিমত সম্পূর্ণ করিতেন না। বন্ধুরা বিরক্ত হইয়া বলিতেন, "তোমার এমন অসামান্য ক্ষমতা, কিন্তু গানগুলো শেষ কর না কেন?" অবশ্য অন্যান্য চরিত্রের মতো অক্ষয়কুমারের চরিত্রেও কবিকল্পনার মিশল আছে।

রসিক চরিত্রের বাস্তব মূল কী না জানা গেলেও ইহার বাস্তব মূল কল্পনা করা অসম্ভব নহে। কারণ রবীন্দ্রনাথের রচনায় এই শ্রেণীর রসিকবৃদ্ধ পুরুষের চিহ্ন হইতেই দেখিতে পাওয়া যায়। বৌ-ঠাকুরাণীর হাটের বসন্ত রায় ও রসিক একই সৃষ্টি-কল্পনার প্রকারভেদ মাত্র।

নাটকখানির প্রধান গৌরব চন্দ্রমাধববাবু, অক্ষয়, রসিক প্রভৃতি চরিত্রসম্পদ্। ইহার দ্বিতীয় গৌরব অসাধারণ সুচতুর সংলাপ।

আর নাটকখানির প্রধান দোষ—পাত্র-পাত্রীগণের বিশেষভাবে চিরকুমার সভা-সংশ্লিষ্ট ব্যক্তিদের নিষ্ঠার অভাব, কাহাকেও স্বনিষ্ঠ বলিয়া মনে হয় না। প্রত্যেকেই যেন অভিনয় করিতে আসিয়াছে —অথচ অভিনয়ে যেটুকু স্বনিষ্ঠতা থাকে, তাহারও যেন অভাব। চিরকৌমার্যের প্রতিজ্ঞা সম্বন্ধে কাহারো কি নিষ্ঠা আছে? বিপিন ও শ্রীশ তাহাদের ব্রত সম্বন্ধে অনেক সুন্দর কথা বলিয়াছে—কিন্তু সে সব এমনি সুন্দর যে শুনিবামাত্র মনে হয় এগুলি বলিবার জন্যই লিখিত, পালিত হইবার জন্য নয়! পূর্ণ তো চিরকুমার সভার প্রকৃতি-বিরুদ্ধ অভিলাষ লইয়াই প্রবেশ করিয়াছে। আর সবচেয়ে বিস্ময়ের ব্যাপার এই যে স্বয়ং চন্দ্রবাবুও চিরকৌমার্য ব্রত সম্বন্ধে স্বনিষ্ঠ নহেন; তাঁহার বহু মতামতের মধ্যে এই ব্রত অন্যতম। যখন চিরকুমার ব্রত উঠাইয়া দিবার কথা হইল তিনি কিছুমাত্র বিচলিত বা বিস্মিত হইলেন না। চিরকুমার ব্রত যে সভ্যদের একটি সৌখিন মতবিলাস মাত্র ইহা প্রথম হইতেই দর্শকে বুঝিতে পারে—এবং সেই পরিমাণে ইহার রস লঘু হইয়া যায়। ট্র্যাজেডি ও প্রহসনের রচনার ছাঁদ ও গুরুত্ব স্বতন্ত্র। প্রহসনের ওজন ট্র্যাজেডির চেয়ে কম। কিন্তু সেই অপরিহার্য ওজনে কমতি পড়িলে রসোদ্বোধনে একপ্রকার রসাভাস ঘটে। আমার বিশ্বাস চিরকৌমার্য ব্রতের প্রতি সভ্যদের নিষ্ঠায় আর একটু গুরুত্ব আরোপ করিলে ঘটনাচক্রে তাহার ভঙ্গজনিত প্রহসন আরও অনেক বেশি জমিয়া উঠিত। হাস্যরসের ভিত্তি সত্যের কঠিন প্রস্তর দিয়া নির্মাণ করিতে হয়। চিরকুমার সভার পাথরগুলি যেমন কঠিন নয় তেমনি তাহাদের বিন্যাসেও যথেষ্ট পরিমাণে ধৈর্য ও বিচক্ষণতা প্রকাশ করিতে শিল্পীমন কৃপণতা করিয়াছেন বলিয়া মনে হয়।

## শেষরক্ষা

শেষরক্ষার পূর্বতন নাম 'গোড়ায় গলদ'। 'গোড়ায় গলদ' নাট্যাকারে রচনা—ইহাকে অধিকতর ভাবে অভিনয়োচিত করিবার উদ্দেশ্যে বর্তমান রূপদান করা হইয়াছে।

শেষরক্ষা একখানি 'ভ্রান্তিবিলাস' নাটক। ভ্রান্ত পরিচয়ের উপরেই ইহার ঘটনাকেন্দ্রের নির্ভর। গদাই ও ইন্দুমতী পরস্পরকে ললিত চাটুজ্যে ও কাদম্বিনী নামে জানিয়া ফেলিল। এই দুই ভুল নামের মারফতে তাহারা পরস্পরকে ভালবাসিল এবং আসল নাম দুটিকে তাহারা বিষবৎ পরিত্যাগ করিয়া চলিল। অবশেষে ঘটনার সন্ধিক্ষণে তাহাদের ভ্রান্তি পরিজ্ঞাত হইলে ছদ্ম নামের ঘটকালি পরিত্যাগ করিয়া তাহারা আসল নামের সহিত পরস্পরের স্বরূপকে গ্রহণ করিল। এ যেমন ভ্রান্তিবিলাসের একদিক—তেমনি আরও একপ্রকার ভ্রান্তিবিলাস ইহাতে আছে। সদ্য বিবাহিত বিনোদ তাহার পত্নী কমলকে স্বীয় দারিদ্র্যের অজুহাতে পিত্রালয়ে পাঠাইয়া দেয়। পরে রাণীবেশিনী কমলের সহিত তাহার সম্বন্ধ নূতন মাধুর্যে স্থাপিত হয়। এখানে এই নূতন ভ্রান্তিই তাহাদের পুরাতন সম্বন্ধকে পুনঃসংস্থাপিত করিয়া দিল। দুই দম্পতির ভ্রান্তিতেই প্রেমের উদ্ভব—একটিতে উজ্জ্বল হাস্য অপরটিতে করুণার মাধুর্য মিশ্রিত।

কিন্তু এই দুই প্রকার ভ্রান্তি ছাড়া আর এক জাতীয় ভ্রান্তি নাটকখানির ঘটনাস্রোতকে চালিত করিতে সাহায্য করিয়াছে। তাহাকে ঘটনার ভ্রান্তি না বলিয়া ভাবনার ভ্রান্তি বলা যাইতে পারে। কবি বিনোদ নিজের হৃদয়কে ভুল বুঝিয়া প্রথম আবেগের ধাক্কাতেই অদৃষ্টপূর্বা কমলকে বিবাহ করিয়া ফেলিল। ইহা তাহার একপ্রকার ভ্রান্তি। বিনোদের কবিস্বভাব প্রেমের প্রকৃতিকে একভাবে চিত্রিত করিয়া রাখিয়াছিল, সেই প্রেম যখন বিবাহিত জীবনের সোপান বাহিয়া সংসারের ক্ষেত্রে অবতীর্ণ হইল তখন তাহার আর এক রকম

মূর্তি দেখা দিল। প্রেমের প্রকৃতি ও সংসারের প্রকৃতিতে দ্বন্দ্ব বাধিয়া উঠিল। প্রহসন নাটকে এই দ্বন্দ্বের নিরসন প্রহসনের নিয়মে লঘুভাবেই ঘটিয়াছে, তৎসত্ত্বেও ইহার অন্তর্নিহিত বিষাদ যাইবে কোথায়? সূর্যালোক মিলাইবার পূর্বে বিষাদের কুয়াসা হাসির তৃণাস্তরণের উপরে দু'চার ফোঁটা অশ্রু ফেলিয়া গিয়াছে। ঘটনার ভ্রান্তি ও ভাবনার ভ্রান্তি জড়িত হওয়াতে নাটকের গুরুত্ব কিছু বাড়িয়াছে, নতুবা ইহা কেবল ঘটনার ভ্রান্তিবিলাস মাত্র হইলে প্রহসনের বিচারেও লঘু হইয়া পড়িত।

চিরকুমার সভার সহিত ইহার সংগঠন-রীতির ঐক্য থাকিলেও সংভাবনরীতির ঐক্য নাই; চিরকুমার সভার মূলে কবি-জীবনের একটি মূলতত্ত্ব নিহিত—অবশ্য প্রহসনের প্রকৃতি অনুসারে তাহার ওজন হাল্কা। শেষরক্ষার ভিত্তিতে সে রকম কোন কবি-জীবনের সত্য নাই। কিন্তু দুই নাটকের সমগোত্র সংগঠন-রীতি প্রমাণ করিয়া দেয় যে—একই শিল্পীর কল্পনা হইতে ইহারা নির্গত।

চিরকুমার সভার মতোই এ নাটকখানিও বাতিকগ্রস্ততাকে পরিহাসের নাটক। ইহার অধিকাংশ চরিত্রই নানা প্রকারের বাতিকগ্রস্ত। প্রকৃতিস্থ চন্দ্রকান্ত ও তাহার পত্নী ক্ষান্তমণিকে কেন্দ্র করিয়া ইহা দানা বাঁধিয়া উঠিয়াছে। ইহার চন্দ্রকান্ত ও ক্ষান্তমণি পরবর্তী পরিণততর নাটকখানির অক্ষয় ও তাহার পত্নী পুরবালার সগোত্র। চন্দ্রকান্তের প্রকৃতিস্থতার পটভূমিতে ও দ্বন্দ্বে আর সকলের বাতিকগ্রস্ততা স্ফুটতর ও উপভোগ্যতর হইয়া উঠিয়াছে।

বিনোদের কবিস্বভাবজাত ভাবালুতা তাহার বাতিকের কারণ। এই ভাবালুতার আচম্বিত ধাক্কায় সে কমলকে বিবাহ করিয়া ফেলিল—তাহার বিশ্বাস কমলকে সে ভালবাসে কিংবা ভালবাসা সম্বন্ধে তাহার খেয়ালই যথেষ্ট। কিন্তু বিবাহিত জীবনের 'প্রথম ভাগে' অবতীর্ণ হইয়াই সে বুঝিতে পারিল নিছক ভালবাসা শূন্যচারী হইলেও বিবাহিত জীবনের পক্ষে অর্থের প্রয়োজন আছে। পূর্বতন

মোহভঙ্গের তখন সূত্রপাত হইল। সংসারের চাপে তাহার কাবত্ব-বাতিকের ফানুস শূন্যে মিলাইয়া গেল।

গদাই-এর বাতিক আর এক শ্রেণীর। তাহার বিশ্বাস—সে বিনোদের মতো ভাবালুতার বাষ্পচালিত জীব নয়—হৃদয়াবেগের অধীনে সে নয়। হৃদয়াবেগ হইতে সে সর্বতোভাবে মুক্ত—ইহাই যেন তাহার বাতিক। কিন্তু ইন্দুমতীর সাক্ষাৎ মাত্রেই সে বুঝিতে পারিল—পরীক্ষা ক্ষেত্রে কাণ্ডজ্ঞান তাহাকে পরিত্যাগ করিয়া পলায়ন করিয়াছে। বুঝিতে পারিল সে বিনোদের মতোই হৃদয়াবেগের অধীন। কাণ্ডজ্ঞানের প্রতি অত্যধিক ভরসাই যেন তাহার বাতিক। বিনোদের কাণ্ডজ্ঞানকে অবহেলা ও গদাই-এর কাণ্ডজ্ঞানের প্রতি একান্ত আশ্রয়—দুই বৃত্তিকেই নাট্যকার যেন পরিহাস করিয়াছেন।

নিবারণ ও শিবচরণ দুইজনেই বাতিকের উপদানে গঠিত। তাহাদের কথাবার্তা, হাবভাব ও চালচলনে বেশ বুঝিতে পারা যায় তাহারা প্রকৃতিস্থ জীব নয়। চিরকুমার সভার চন্দ্রমাধববাবু ও ইহারা দুইজন একই উপাদানে গঠিত—কেবল চন্দ্রবাবুতে যাহা পরিণতি ও বিশিষ্টতা লাভ করিয়াছে—ইহাদের মধ্যে তাহা অপরিণত নির্বিশেষ হইয়া বিরাজ করিতেছে।

কমল ও ইন্দুমতী চরিত্রদ্বয় বিপরীত উপাদানের সৃষ্টি। কমল গম্ভীর, স্বল্পবাক্ ও আত্মস্থ; ইন্দুমতী চপল, মুখর ও সামাজিক। ইন্দুমতী চিরকুমার সভার শৈলবালাতে পরিণতি লাভ করিয়াছে বলিলে অত্যুক্তি হইবে না।

Norm বা প্রকৃতিস্থতাকে অবলম্বন করিয়া এবং তাহার চতুর্দিকে বাতিকগ্রস্ত চরিত্র সাজাইয়া প্রহসন রচনার রবীন্দ্ররীতি এই নাটকে আছে—কিন্তু এমন অপরিণত এবং অস্পষ্টভাবে আছে যে মনে হওয়া অস্বাভাবিক নয় যে কবি তাঁহার প্রহসনতত্ত্ব সম্বন্ধে যেন সম্পূর্ণ সচেতন হইয়া ওঠেন নাই, অনেক পরিমাণে অন্ধভাবেই যেন চালিত হইয়াছেন। পরিণত নাটকে পাত্রপাত্রীর বাতিক বিচিত্র কার্যকলাপের

দ্বারা প্রকাশিত হইয়াছে, বর্তমান ক্ষেত্রে বাতিক স্বতঃস্ফূট—কার্য-কলাপের মাধ্যমে তাহা পরিস্ফুট নয়। একটা লোককে শুধু শুধু বাতিকগ্রস্ত বলিলে লেখকের উপর বিশ্বাস করিয়া তাহা স্বীকার করিয়া লইতে হয়—কিন্তু কার্যকলাপের দ্বারা তাহা পরিষ্কার করিয়া দিলে চরিত্রটিকেই বিশ্বাস করা যায়—লেখকের ভাষ্যকে তলব করিবার প্রয়োজন হয় না। চিরকুমার সভার পাত্রপাত্রীর পরিচয়ই যথেষ্ট—বর্তমান নাটকের পাত্রপাত্রীকে বুঝিবার জন্য অনেক সময়েই লেখকের শরণাপন্ন হইতে হয়। ইহা লেখকের গৌরবের নহে।

নাটকখানির অন্যান্য চরিত্রগুলি কলমের হ্রস্বতম রেখায় অঙ্কিত। তাহাদিগকে বিশিষ্ট ব্যক্তিত্বদানের প্রতি কবির যেন মনোযোগের অভাব— ফলে তাহারা নাটকের কাজ চালাইবার মতো ব্যক্তিমাত্র হইয়া উঠিয়াছে কিন্তু এমন ব্যক্তিত্ব পায় নাই যাহাতে নাটকের ক্ষেত্রকে অতিক্রম করিয়া বৃহত্তর সংসারের মধ্যে স্বকীয় গৌরবে চলাফেরা করিতে পারে।

## শোধবোধ

কর্মফল গল্পের রূপান্তর শোধবোধ নাটক। পূর্ববর্তী কোন রচনাকে ভাঙিয়া নাট্যরূপ দিতে গেলে যে-সব শিল্পগত ত্রুটি পরবর্তী রচনায় থাকিয়া যায়, বর্তমান নাটকে তাহার অনেকগুলিই আছে। গল্প ও নাটক ভিন্ন শ্রেণীর শিল্প, কাজেই একটির বস্তুকে অপরটিতে পরিবর্তন সহজ নয়—কিন্তু সে কাজ আরও কঠিন হইয়া ওঠে যদি পূর্ববর্তী রচনা সার্থক শিল্প হয়। সার্থক শিল্প এমন এক বস্তু যাহাকে ভাঙিয়া ফেলিয়া অপর রচনা গড়িলে দুয়েরই প্রকৃতি বিকৃত হয়—প্রথমটি স্বধর্ম ছাড়িতে চাহে না বলিয়াই দ্বিতীয়টি স্বধর্ম পায় না। ইটের পাঁজা ভাঙিয়া অট্টালিকা গড়া যায়, কিন্তু অট্টালিকা ভাঙিয়া সেই ভগ্নাবশেষের দ্বারা অপর অট্টালিকা গড়িয়া তোলা একান্ত দুঃসাধ্য।

কর্মফল গল্পে একস্থানে একটি বৃহৎ ছেদ আছে। সুকুমারীর পুত্র হরেনের জন্ম হইয়াছে এবং সে এখন বানান করিয়া পড়িতে পারে—ইহাতে অন্তত বৎসর ছয় সময় অতিক্রম করিয়াছে। গল্প বা উপন্যাসের শিল্পজালে ছয় বৎসরের ফাঁক সব সময়ে ক্ষতিকর নয়। কিন্তু দৃশ্যকাব্যে, বিশেষ স্বল্পায়ত দৃশ্যকাব্যে, অনেক সময়েই ইহা অলঙ্ঘনীয় ত্রুটি। ট্রাজেডি-শ্রেণীর নাটকে, যেখানে দর্শকের মন ভাবের উচ্চগ্রাম স্পর্শ করিয়াছে—সেখানে এই ত্রুটি চোখে না পড়িতে পারে। কিন্তু প্রহসনে ইহা অত্যন্ত উৎকটভাবে চোখে পড়িবেই। তার উপর হরেনের জন্ম এই নাটকের মোড় ঘুরিবার স্থান হইয়া ওঠাতে দর্শকের সমস্ত মনোযোগ এই দীর্ঘ অবকাশটার উপরে আসিয়া পড়ে। নাটকখানিকে একাঙ্করূপে গড়া হইয়াছে—তাহা না করিয়া হরেনের জন্মকাল হইতে দ্বিতীয় অঙ্কের অবতারণা করিলে হয়তো এই ত্রুটি কিয়ৎপরিমাণে লঘু হইতে পারিত।

দীর্ঘ সময়ক্ষেপের ত্রুটি নানাভাবে প্রকট হইয়া উঠিয়াছে। ধনী লাহিড়ীর কন্যা নলিনীর বিবাহের কানাঘুষা সতীশের সঙ্গে চলিতেছে বটে—কিন্তু এরকম অনিশ্চয়ের উপরে ভরসা করিয়া লাহিড়ী দম্পতি যে দীর্ঘ ছয় বৎসর কাল নিষ্ক্রিয় হইয়া বসিয়া আছেন—ইহাও একপ্রকার অবিশ্বাস্য ব্যাপার। অন্তত ইহাকে বিশ্বাসযোগ্য করিয়া তুলিবার পক্ষে কারণ দেখানো হয় নাই। খুব সম্ভবত রূপান্তরিত রচনার এইসব ত্রুটি অপরিহার্য, চিরকুমার সভা, শেষরক্ষা—এবং বর্তমান নাটক দেখিলে এ ধারণা হওয়া বিচিত্র নয়।

কিন্তু শোধবোধ নাটকের সাদৃশ্য চিরকুমার সভা বা শেষরক্ষার সঙ্গে আর অধিক দূর টানিয়া লওয়া চলিবে না। যদিচ তিনখানিই প্রহসন—তবু তাহাদের জাত ভিন্ন। চিরকুমার সভা বা শেষরক্ষার পাঠক দু'চার পাতা পড়িয়াই বুঝিতে পারিবে যে এই প্রহসনের বঙ্কিম পথে অভাবিত ও অপ্রত্যাশিত বাধা যতই আসুক না কেন—

পায় সে। "হ্যাঁ বাবা, আমি ফকির, তোমাকে বলছি এই সত্য তাঁর চিঠি।" তার কথা মিথ্যা হওয়ার নয়, রাজার সঙ্গে তার ঘনিষ্ঠ পরিচয়। সুদর্শনা বলে, "শুনেছি তুমি আমার রাজার বন্ধু, আমার প্রণাম গ্রহণ করো, আমাকে আশীর্বাদ করো।" ঠাকুর্দা বলে ওঠে, "করো কী, করো কী। আমি কারো প্রণাম গ্রহণ করি নে। আমার সঙ্গে সকলের হাসির সম্বন্ধ।" রাজার বাহ্য কঠোরতা সম্বন্ধে জিজ্ঞাসিত হয়ে ঠাকুর্দা বলে, "চিনে নিয়েছি যে, সুখে দুঃখে চিনে নিয়েছি, এখন সে আর কাঁদাতে পারে না।" ঠাকুর্দার উক্তি থেকে জানতে পারা যায় যে দুঃখ কণ্টকিত সাধনার পথ তাঁকে পার হয়ে আসতে হয়েছে, তবে সেটা নাটকের বাইরে পড়েছে।

ঠাকুর্দার আর একটি লক্ষণ, তাকে নিত্যলক্ষণ না বলে পূর্বোক্ত নিত্যলক্ষণ সমূহের অনুষঙ্গ বলা চলে, তার মধ্যে একটা চিরনবীনতা আছে।

অরূপরতনে একজন নাগরিক শুধায়, "ঠাকুর্দা, এই প্রাচীন বয়সে ছেলের দলকে নিয়ে মেতে বেড়াচ্ছ যে?

ঠাকুর্দা। নবীনকে ডাক দিতে বেরিয়েছি।

জনার্দন। সেটা কি তোমাকে শোভা পায়?

ঠাকুর্দা। ওরে পাকা পাতাই তো ঝরবার সময় নতুন পাতাকে জাগিয়ে দিয়ে যায়।"

ঠাকুর্দা আরও বলে, "আমারই নবীন বয়সকে ওদের মধ্যে খুঁজে পাচ্ছি, বুড়োটা ঢাকা পড়ে গেল।"

কৌণ্ডিন্য। "তা তুমি নতুন হয়েই রইলে, সে কথা সত্যি, বুড়ো হবার সময় পেলে না।

ঠাকুর্দা। নিজে নতুন না হলে সেই নতুনকে যে পাই নে।"

জরাজয়ী এই নবীন বৃদ্ধটির স্থান সহজ রসের মুক্ত অঙ্গনে যেখানে সব বয়সের সমান অধিকার, আবার যেখানে ঋতু পর্যায়ের লীলা উৎসব নিত্য প্রকট। তাই তাকে দেখতে পাই শারদোৎসবে, রাজা

নাটকের বসন্তোৎসবে। অবশ্য অসুস্থ অমলকে সে ঘরের বাইরে আনতে পারে না, সেইজন্যেই বাইরের মুক্তির ও আনন্দের আবহাওয়াকে সোজা নিয়ে আসে বদ্ধ ঘরের মধ্যে।

এই ছায়াশরীরী পাত্রটি কোন ব্যক্তি নয়, একটি ভাবের অভিব্যক্তি মাত্র, তার দেহে রক্তমাংস নেই বল্‌লেই হয়। ঠাকুর্দার দেহে রক্তমাংস জুড়ে দিলে বঙ্কিমচন্দ্রের কমলাকান্তের দোসর হতে পারতো, এ কথা আগেই বলেছি, দু'জনেই লেখকের বিশেষ উদ্দেশ্যপ্রণোদিত। আরও এক বিষয়ে দু'জনের মিল আছে। কমলাকান্ত কালসমুদ্রের পরমহংস, কালসমুদ্রে বিচরণ করা সত্ত্বেও তার গায়ে কালির চিহ্ন পড়েনি। কমলাকান্তের দপ্তরে কালক্রমে আর সকলেরই পরিবর্তন হয়েছে, কমলাকান্ত গোড়াতেও যেমন ছিল শেষেও তেমনি রয়ে গিয়েছে; দপ্তরের ভিতরে বাইরে তার সমান নির্বিকার অবস্থা, সেইজন্যেই কালে কালে তাকে অবলম্বন করে নূতন সৃষ্টির প্রয়াস হয়েছে। ঠাকুর্দাও কালানুক্রমিকতার উর্ধ্বে। নাটকে অনেকেরই পরিবর্তন ঘটেছে, ঠাকুর্দা অপরিবর্তিত, শুধু তাই নয় সে অপরিবর্তনীয়। দেহে রক্তমাংস নেই বলে এই ব্যাপারটা দেখানো সহজ হয়েছে। তার দেহে রক্তমাংস নেই বটে কিন্তু রক্তমাংসল একজন বিশিষ্ট ব্যক্তি তার পিছনে দাঁড়িয়ে আছে— ঠাকুর্দার ছায়াশরীরী মূর্তি তারই দূরবিক্ষিপ্ত ছায়া বলে মনে হয়। সেই ব্যক্তিটি জীবনস্মৃতি গ্রন্থের শ্রীকণ্ঠ সিংহ, জীবনস্মৃতির পাঠক তাকে জানেন।

জীবনস্মৃতি গ্রন্থের শ্রীকণ্ঠবাবু পরিচ্ছেদ থেকে শ্রীকণ্ঠ সিংহ সম্বন্ধে কিছু কিছু মন্তব্য উদ্ধার করে দিলে ঠাকুর্দা চরিত্রের সঙ্গে মিলির ঘনিষ্ঠতা বুঝতে কষ্ট হবে না।

রবীন্দ্রনাথ লিখেছেন "তাঁহার [ শ্রীকণ্ঠবাবুর ] বাম পার্শ্বের নিত্যসঙ্গিনী ছিল একটি গুড়গুড়ি, কোলে কোলে সর্বদাই ফিরিত একটি সেতার, এবং কণ্ঠে গানের আর বিশ্রাম ছিল না।…পরিচয়

থাক আর না থাক স্বাভাবিক হৃদ্যতার জোরে মানুষ মাত্ররই প্রতি তাহার এমন একটি অবাধ অধিকার ছিল যে কেই সেটি অস্বীকার করিতে পারিত না।—সকল মানুষের সঙ্গেই তাঁহার সম্বন্ধটি স্বভাবত নিষ্কণ্টক ছিল, তিনি কাহারো সম্বন্ধেই সঙ্কোচ রাখিতেন না, কেননা, তাঁহার মনের মধ্যে সঙ্কোচের কারণই ছিল না।…এই বৃদ্ধটি আমার পিতার, তেমনি দাদাদের, তেমনি আমাদেরও বন্ধু ছিলেন। আমাদের সকলের সঙ্গেই তাহার বয়স মিলিত।"

"সুপক্ক বোম্বাই আমটির মতো অম্লরসের আভাসমাত্র বর্জিত" ভগবদ্‌ভক্ত এই বৃদ্ধটির গানের প্রিয় শিষ্য ছিলেন রবীন্দ্রনাথ। সেই বয়স থেকেই তিনি রবীন্দ্রনাথকে গভীরভাবে প্রভাবিত করেছেন। বাল্যকালের এই প্রভাব পরিণত ও ফলপ্রসূ হয়েছে ঠাকুর্দা চরিত্রে। কিন্তু তার আগে বৌ-ঠাকুরাণীর হাটের বসন্ত রায় চরিত্রে শ্রীকণ্ঠ সিংহ প্রথম ছায়া নিক্ষেপ করেছেন, শ্রীকণ্ঠ সিংহের অনেক গুণ বসন্ত রায়ে। এই বসন্ত রায় আবার দেখা দিল প্রায়শ্চিত্ত নাটকে। তারপরে আর তাকে পাইনে, তার বদলে পাই অনতিকাল পরে লিখিত শারদোৎসব নাটকে ঠাকুর্দাকে। তারপরে তাকে অনেক নাটকে অনেকবার পাই। এতক্ষণ আমরা ঠাকুর্দা চরিত্রের উদ্ভব, বিবর্তন ও পরিণতি সম্বন্ধে আলোচনা করলাম, তার আগে আলোচনা সেরে নিয়েছি ঠাকুর্দা চরিত্র পরিকল্পনার সার্থকতা সম্বন্ধে। এবারে সাধারণভাবে উপসংহার সেরে নিলে এ প্রসঙ্গ শেষ করা যেতে পারে।

এই ঠাকুর্দা চরিত্রটি সৃষ্টির বিশেষ প্রয়োজন ছিল কি? ছিল বলেই মনে হয়। ঠাকুর্দাকে প্রথম পাই শারদোৎসব নাটকে, তারপরে অনেকগুলি নাটকে ও নাটকের রূপান্তরে। শারদোৎসব রচনার সময় থেকে রববীন্দ্রনাথের নাটক রচনায় মোড় ঘুরে যায়, পূর্ববর্তী রাজা ও রাণী, বিসর্জন, গান্ধারীর আবেদন, সতী, কর্ণকুন্তী সংবাদ প্রভৃতিতে অঙ্কিত জীবন চিত্র সম্বলিত নাটক জীবনতত্ত্ব

সম্বলিত নাটকের দিকে চলতে থাকে; জীবন চিত্রের জীবনতত্ত্বে পরিণত হওয়ার প্রবণতা এই সময় থেকে, শারদোৎসব রচনার সময় থেকে বেশ স্পষ্ট হয়ে ওঠে। অন্য নামের অভাবে এই সময়ের নাটকগুলিকে নটীর পূজা ও তপতীর ব্যতিক্রম বাদ দিয়ে তত্ত্বনাট্য বলা হয়েছে। এখানেই ঠাকুর্দার প্রয়োজন। তত্ত্বগুলোকে বিশ্লেষণ করে দর্শককে বুঝিয়ে দেবার উদ্দেশ্যেই ঠাকুর্দার পরিকল্পনা বলে মনে হয়। নাটকের ঘটনাপ্রবাহ ও দর্শকের মধ্যে ব্যাখ্যার খেয়া পারাপার করছে বলে সে দোভাষী, সেই সঙ্গে নাট্যকারকে ধরলে ত্রিভাষী, এ কথা আগেই বলা হয়েছে। ঠিক এই উদ্দেশ্যেই আমাদের যাত্রা পালার জুড়ি ও স্ত্রী নাটকের কোরাসের পরিকল্পনা এ কথাও আগে বলা হয়েছে। খেয়ার মাঝির মতোই ঠাকুর্দার সীমাবদ্ধ ভূমিকা, ব্যাখ্যার নৌকাখানা ঠেলে ঘটনার কূল থেকে দর্শকের কূলে নিয়ে যাচ্ছে, বাস্, তার পরেই তার ছুট। ঠাকুর্দা চরিত্র রবীন্দ্রনাথের নাট্যপ্রতিভার মহৎ সৃষ্টি না হতে পারে, তবে যে একটি বিশিষ্ট সৃষ্টি তাতে সন্দেহ নেই। ঠাকুর্দা তত্ত্বনাট্যের একটি অপরিহার্য অঙ্গ, তাকে বাদ দিলে তত্ত্বনাট্যকে দাঁড় করানো কঠিন, তার ব্যাখ্যার সুযোগ নিয়ে তবে যেন রবীন্দ্রনাথ তত্ত্বনাটক লিখতে সাহস করেছেন, এই রকম আর একটি সুযোগ তিনি আদায় করেছেন শেষ জীবনের নাটকগুলিতে পরিকল্পিত কবি চরিত্রের কাছে থেকে।

ঠাকুর্দা ও কবি দুজনেই ব্যাখ্যাতা, তবে ঠাকুর্দায় তত্ত্ব ব্যাখ্যা, আর কবিতে আত্ম ব্যাখ্যা।

রবীন্দ্রনাটকে নাট্যকারের মুখপাত্ররূপে কবির প্রথম আবির্ভাব ফাল্গুনী নাটকের সূচনায়, কখনো কখনো যাকে বলা হয়ে থাকে বৈরাগ্যসাধন। তার পরে ফাল্গুনীর কবিশেখর শারদোৎসবের নামান্তর ঋণশোধের ভূমিকায় শেখর কবি নামে দেখা দেয়। রথের রশি ও তার পূর্বরূপ রথ যাত্রায় এবং কবির দীক্ষায় কবির ভূমিকা

পাওয়া যাবে। তা ছাড়া, বসন্ত ও শ্রাবণ গাথা নামে ঋতুনাট্যে কবি আছে একটু বিশেষ পরিচয়ে। বসন্তে কবি নামে যার পরিচয় সে সভাকবি, আর নটরাজ যার নাম আসলে কবির ভূমিকা তারই, যদিচ নামটা ভিন্ন। শ্রাবণ গাথায় আছে সভাকবি আর নটরাজ। দুটি নাটিকাতেই নটরাজ রবীন্দ্রনাথের মুখপাত্র, আর কবি ও সভাকবি সভাসদ্‌গণের মুখপাত্র যাদের কাব্যরুচি নাকি গতানুগতিক। এখানে বিশেষ লক্ষণীয় যে মূল ফাল্গুনী ও শারদোৎসবে কবি ছিল না। ফাল্গুনী নাটক লিখবার বৎসরাধিক কাল পরে কলিকাতায় অভিনয় কালে সূচনাটি সংযোজিত হয়, তখন দেখা দেয় কবিশেখর। আর শারদোৎসব রচনার বেশ কয়েক বৎসর পরে যখন নাটকটি ঋণশোধ নামান্তর গ্রহণ করে তখন শেখর কবিকে দেখতে পাওয়া গেল। আর কিছুই নয়, কবির আত্মব্যাখ্যার ইচ্ছা থেকে ওদের সৃষ্টি। আত্মব্যাখ্যার আগ্রহ বোধ করি বার্ধক্যের একটি লক্ষণ। প্রবীণ পিতামহের কিছুতেই বিশ্বাস হয় না যে ব্যাখ্যা ছাড়া অতিশয় সহজ কথাটাও পৌত্র বুঝতে সক্ষম।

ফাল্গুনী নাটকের ভূমিকায় আছে যে ইক্ষ্বাকু বংশীয় এক রাজা হঠাৎ একদিন মাথায় দুটি পাকা চুল দেখতে পেয়ে মুহ্যমান হয়ে পড়েন, ভাবেন বয়স তো গেল, এবারে পরকালের চিন্তা আরম্ভ করা যাক, তিনি ডাক দেন শ্রুতিভূষণকে যাঁর পেশা নাকি মানুষের মনে বৈরাগ্যের দীক্ষা দান। শ্রুতিভূষণ রাজ আহ্বানে ছুটে আসেন, সঙ্গে আনেন বৈরাগ্যবারিধি নামে পুঁথি। শ্রুতিভূষণ সহযোগে রাজা বৈরাগ্যতত্ত্ব আলোচনায় মগ্ন হন। ওদিকে অনাদরে পড়ে থাকলো রাজার দুর্ভিক্ষপীড়িত প্রজাদের কাতর ক্রন্দন, প্রত্যন্তসীমা থেকে আগত যুদ্ধের সঙ্কট সংবাদ, চীন সম্রাটের আপেক্ষমান দূত। বৈরাগ্যবারিধি বলেন জীবনটাই যখন অনিত্য তখন এ সমস্তর কী প্রয়োজন। শ্রুতিভূষণের ক্ষণিক অনুপস্থিতির সুযোগে কবিশেখর এসে উপস্থিত হন। তিনি আনুপূর্বিক শুনে বলেন যে বৈরাগ্য-

সাধনের যথার্থ সঙ্গী কবিরা, কেননা, "আমাদের কথার মধ্যে বৈরাগ্য, সুরের মধ্যে বৈরাগ্য, ছন্দের মধ্যে বৈরাগ্য।...আমাদেয় মন্ত্র এই যে, ওরে ভাই ঘরের কোনে তোদের থলি থালি আঁকড়ে বসে থাকিস নে, বেরিয়ে পড় প্রাণের সদর রাস্তায়, ওরে যৌবনের বৈরাগীর দল।"

রাজার পাকাচুলের ভীতিকে ব্যাখ্যা করে কবিশেখর বলেন, "মহারাজ এ যৌবন ম্লান যদি হল তা হোক না। আরেক যৌবন-লক্ষ্মী আসছেন, মহারাজের কেশে তিনি তাঁর শুভ্র মল্লিকার মালা পাঠিয়ে দিয়েছেন।"

কবিশেখরের কথা রাজা বুঝতে পারেন না, তবে কথাগুলো মনের মধ্যে গিয়ে ঝঙ্কার তোলে, তিনি কবিশেখরকে একটা নাটকের ফরমাশ করেন। কবিশেখর প্রস্তুত আছেন, তিনি বলেন তাঁর নাটকের বিষয়টা হচ্ছে শীতের বস্ত্রহরণ অর্থাৎ, "বিশ্বের মধ্যে বসন্তের যে লীলা চলছে আমাদের প্রাণের মধ্যে যৌবনের সেই একই লীলা।"

এইভাবে কবিশেখরের মুখ দিয়ে ফাল্গুনী নাটকের তত্ত্ব ব্যাখ্যা সেরে নিয়েছেন নাট্যকার, অর্থাৎ রবীন্দ্রনাথ যা বলতে চান কবিশেখর তাই বলেছেন।

ঋণশোধ নাটকের ভূমিকায় শেখর কবি রাজাকে বোঝান, "আমি কেবল স্মরণ করাই, এই যে বিশ্ব আমাদের চিত্তে অমৃত ঢেলে দিচ্ছে তার ঋণ আমাদের শোধ করতে হবে।"

রাজা বলেন, "অমৃতের বদলে অমৃত দিয়ে তবে তো সেই ঋণ শোধ করতে হয়।...তোমার কবিতার ভিতর দিয়ে তুমি বিশ্বকে অমৃত ফিরিয়ে দিচ্ছ! কিন্তু আমার কী ক্ষমতা আছে বলো। আমি তো কেবলমাত্র রাজত্ব করি।"

শেখর কবি বলেন, "প্রেমও যে অমৃত মহারাজ।" রাজা শুধান, "কবি ভালবাসাতো দেব কিন্তু কোথায় দেব?"

শেখর ॥ মহারাজ, যেদিন সময় আসে, যেদিন ডাক পড়ে, সেদিন বাজে খরচের দিন, একেবারে ঢেলে দিতে হয়, পথে পথে বনে বনে।

বিজয়াদিত্য ॥ বুঝেছি কবি, আজ আর কথা নেই, আজ অমৃতের ঋণ শোধ করতে বেরোবো।

বিজয়াদিত্য ও শেখর কবির সংবাদচ্ছলে নাট্যকার ঋণশোধ নাটকের মূল তত্ত্বের ব্যাখ্যা সেরে নিলেন, দর্শকদের পক্ষে নাটকটি যাতে সুগম হয়। শেখর কবি রবীন্দ্রনাথের মুখপাত্র।

কালের যাত্রা নাটকে অবশেষে শূদ্রদলের টানে রথ চল্‌ল। সকলে অবাক, এ কী কাণ্ড, রাজার টানে চল্‌ল না, পুরোহিতের টানে চল্‌ল না, ধনিক, সৈনিক কারো টানে চল্‌ল না, চল্‌ল কিনা শূদ্রদলের টানে। এমন সময়ে নাট্যকারের মুখপাত্ররূপে কবির প্রবেশ। সবাই শুধোয় এ কেমন করে সম্ভব হল ?

কবি বলেন ওদের মাথা ছিল অত্যন্ত উঁচু, মহাকালের রথের চূড়ার দিকেই ছিল ওদের দৃষ্টি, নীচের দিকে নামলো না চোখ, রথের দড়িটাকেই করলে তুচ্ছ। মানুষের সঙ্গে মানুষকে বাঁধে যে বাঁধন তাকে ওরা মানেনি।

পুরোহিত ॥ তোমার শূদ্রগুলোই কি এত বুদ্ধিমান, ওরাই কি দড়ির নিয়ম মেনে চলতে পারবে ?

কবি ॥ পারবে না হয়তো।

একদিন ওরা ভাববে, রথী কেউ নেই, রথের সর্বময় কর্তা ওরাই। দেখো কাল থেকেই শুরু করবে চেঁচাতে, জয় আমাদের হাল লাঙল চরকা তাঁতের। তখন এরাই হবেন বলরামের চেলা, হলধরের মাতলামিতে জগৎটা উঠবে টলমলিয়ে।

তখন আবার রথ অচল হলে বোধ করি চালাবার জন্যে ডাক পড়বে কবির, ঠাট্টা করে শুধোয় পুরোহিত। তদুত্তরে কবি বলেন, "নিতান্ত ঠাট্টা নয় পুরুতঠাকুর। রথযাত্রায় কবির ডাক

পড়েছে বারে বারে, কাজের লোকের ভিড় ঠেলে পারেনি সে পৌঁছতে।”

পুরোহিত॥ রথ তারা চালাবে কিসের জোরে, বুঝিয়ে বলো।

কবি॥ গায়ের জোরে নয়, ছন্দের জোরে। আমরা মানি ছন্দ, জানি এক ঝোঁকা হলেই তাল কাটে। মরে মানুষ সেই অসুন্দরের হাতে চালচলন যার বাঁকা।”

কবি বোঝান যে আজ রথের ঠাকুর “ওদের ( শূদ্রদের ) দিকেই পাশ ফিরলেন, নইলে ছন্দ মেলে না। একদিকটা উঁচু হয়ে ছিল অতিশয় বেশী, ঠাকুর নেমে দাঁড়ালেন ছোটর দিকে, সেইখান থেকে মারলেন টান, বড়োটাকে দিলেন কাত করে। সমান করে নিলেন তাঁর আসন।”

রবীন্দ্রনাথের রাজনৈতিক মতামতের সঙ্গে যাঁদের কিছু কিঞ্চিৎ পরিচয় আছে তাঁরাই জানেন, কবির মুখ দিয়ে রবীন্দ্রনাথ কথা বলছেন। রবীন্দ্রনাথ রক্ষণশীল নন, বিপ্লববাদী নন, সমাজে রাজনীতিতে জীবনে তিনি একান্তভাবে ভারসাম্যবাদী। রথের রশির কবি সেই ভারসাম্যতত্ত্বের ব্যাখ্যা করেছে। আর সেই সঙ্গে করেছে সমাজে রাজনীতিতে জীবনে কবির ভূমিকার ব্যাখ্যা। অভিষেক থেকে সভ্যতার সঙ্কট পর্যন্ত যাবতীয় সামাজিক ও রাজনৈতিক প্রবন্ধ বিশ্লেষণ করলে বুঝতে পারা যাবে যে এদিক ওদিক দু'দিকের টানাটানির মধ্যে, একঝোঁকা তাল কাটবার মুখে, সুন্দরের অপমানের সঙ্কটে, বীভৎসার জয়ধ্বনির সময়ে ভারসাম্য রক্ষার্থে কবির ভূমিকা প্রতিষ্ঠিত করতে চেষ্টা করেছেন তিনি। “মেশিনগানের সম্মুখে গাই জুঁই ফুলের এই গান”—উক্তির মধ্যে এই তত্ত্বের মূল নিহিত। এ সত্যটি সম্যকরূপে হৃদয়ঙ্গম না করলে রবীন্দ্রনাথের জীবনতত্ত্ব বুঝবার চেষ্টা বৃথা।

কবির দীক্ষা নাটক নয়, কবি ও তত্ত্বানন্দ স্বামীর শিষ্যের মধ্যে সংলাপ মাত্র। এখানে কবি ত্যাগ ও ভোগের যে আপেক্ষিক

সম্বন্ধটি বিবৃত করেছেন তা সর্বৈব রবীন্দ্রনাথের ব্যক্তিগত ধারণা। কবি এখানে সূক্ষ্ম পর্দার অন্তরালের কবি রবীন্দ্রনাথ।

বসন্ত ও শ্রাবণগাথাতে নটরাজ কর্তৃক প্রকাশিত মতামত সম্বন্ধেও এই কথা প্রযোজ্য।

এবারে উপসংহার করা যেতে পারে। বিশেষ প্রয়োজনে অর্থাৎ তত্ত্বব্যাখ্যার ও আত্মব্যাখ্যার প্রয়োজনে রবীন্দ্রনাথকে ঠাকুর্দা ও কবি চরিত্র দুটি সৃষ্টি করতে হয়েছে। এদের চরিত্রে ব্যক্তিত্বের অভাবটাও এই কারণ সঞ্জাত। যাদের সুনির্দিষ্ট ব্যক্তিত্ব আছে তাদের পক্ষে সর্বতোভাবে অপরের মুখপাত্র হয়ে ওঠা কঠিন, অপরের কথা বলতে গিয়ে নিজের কথা বলে ফেলা, বসে নিজের রঙে রঙিয়ে বলা তাদের পক্ষে আদৌ অসম্ভব নয়। তাই তারা ব্যক্তিত্বহীন ভাবে পরিকল্পিত হয়েছে—সেই শূন্য পাত্র ভরে উঠেছে কবির তত্ত্ব ব্যাখ্যায় ও আত্মব্যাখ্যায়। যে প্রয়োজনে তারা সৃষ্ট সেই প্রয়োজন সিদ্ধ হয়েছে। এরকম ঝাপসা রেখায় অঙ্কিত চরিত্র রক্তমাংসের মানুষের ন্যায় কখনোই বিশ্বাসযোগ্য হতে পারে না, এরাও হয় নি, কবিও তা প্রত্যাশা করেন নি। কবির ধারণা তাদের কথাগুলোয় বিশ্বাস হলেই যথেষ্ট, সজীব মানুষরূপে তাদের বিশ্বাস করবার আবশ্যক নেই। নাটকীয় বিশ্বাস অবিশ্বাসের সীমান্তের উপরে প্রতিষ্ঠিত বিশেষ প্রয়োজন সাধনার্থ সৃষ্ট এই চরিত্র দুটি রবীন্দ্রনাথের শিল্পকলা ও তত্ত্ব সম্পর্কে গভীর তাৎপর্য পূর্ণ। এদের একজন "unbodied joy", অপর জন, "A wandering Voice, a mystery", এদের বুঝতে পারা গেলে রবীন্দ্রবোধের দিকে খানিকটা অগ্রসর হওয়া অসম্ভব নয়।

# রবীন্দ্রনাথের নাটকে জনতা

(রবীন্দ্রনাথের অনেকগুলি নাটকে জনতার ভূমিকা দেখা যায়, নাটকগুলির রূপান্তর ধরিলে সংখ্যা আরও বাড়িবে। কোন কোন নাটকে আবার একাধিক জনতা, যেমন রাজা নাটকে বিদেশী পথিকগণের জনতা এবং নাগরিকগণের জনতা। এ ছাড়া আর এক শ্রেণীর জনতা দেখা যায়, তাহারা ঠাকুর্দার নেতৃত্বে পরিচালিত গানের দল। ইঁহাদের পূর্বোক্ত জনতার সহিত এক করা চলিবে না, ইঁহাদের স্বতন্ত্র বক্তব্য বা অস্তিত্ব কিছুই নাই, ঠাকুর্দার গানের দোহারকি করিবার উদ্দেশ্যেই ইঁহারা সৃষ্ট, ইহাদিগকে ঠাকুর্দার ব্যক্তিত্বের প্রক্ষেপ মনে করিলে অন্যায় হইবে না।

বহুসংখ্যক নাটকে বিদ্যমান এই যে জনতার কথা বলিলাম, তাহাদের প্রকৃতি বিশ্লেষণ এবং তাহাদের বৈশিষ্ট্যের আলোচনা একেবারে নিরর্থক নয়, কেন না, তাহাদের মধ্যেও নাট্যকারকে পাওয়া সম্ভব। এইসব ছায়াপ্রায় ব্যক্তিত্বহীন জনপিণ্ড নাট্যকারের নিতান্তই বাম কল্পনার সৃষ্টি তবু তাহার মধ্যে স্রষ্টার পরিচয় লিপিবদ্ধ আছে। সৃষ্ট বস্তু যতই অকিঞ্চিৎকর হোক তন্মধ্যে স্রষ্টার পরিচয় না থাকিয়া যায় না। আর অধিক অগ্রসর হইবার আগে মনে করাইয়া দেওয়া আবশ্যক যে, এইসব জনতার শুধু যে ব্যক্তিত্ব নাই তাহা নয়, ইহাদের ভূগোল বা ইতিহাস বলিয়াও কিছু নাই। যশোরের জনতা এবং উত্তরকূটের জনতার প্রভেদ নাই আবার সপ্তদশ শতাব্দীর ত্রিপুরা রাজ্যের জনতা এবং অনির্দিষ্ট শতাব্দীর জলন্ধরের জনতা অভিন্ন। কবি কি বলিতে চান যে জনতা জনতা; দেশ-কাল-ভেদে তাহাতে তারতম্য ঘটে না, সর্বদেশে সর্বকালে তাহার মনস্তত্ত্ব ও আচরণ এক প্রকার। কিম্বা কবি কি বলিতে চান যে মানুষ যতক্ষণ ব্যক্তিরূপ লাভ করিয়া স্বতন্ত্র না হইয়া উঠিতেছে ততক্ষণ শিল্পীর কাছে তাহার মূল্য নাই। জন রূপেই তাহার মূল্য

জনতারূপে নয়, নক্ষত্রের মূল্য নীহারিকায় নাই। এ সমস্ত উত্তর নয়, জিজ্ঞাসা মাত্র। জনতা সম্বন্ধে কবির কি ধারণা, জন ও জনতার মধ্যে তাঁর সাহিত্যে সর্বত্র যে অতি প্রত্যক্ষ প্রভেদ দেখা যায় তাহারই বা কি কারণ, এবং সর্বোপরি জনতার প্রতি কবি কল্পনার এই বামাচরণের কি তাৎপর্য—এ সমস্তর অনুসন্ধান এই আলোচনার মূল উদ্দেশ্য।)

রবীন্দ্রনাথের মতে প্রকাশেই মনুষ্যত্ব, প্রকাশেই কবিত্ব, অপ্রকাশে সমস্ত একাকার; প্রকাশে বৈশিষ্ট্য, ব্যক্তিত্ব, কবিত্ব। মানুষ যতক্ষণ আপনাকে প্রকাশ না করিতেছে ততক্ষণ তাহা জনতা, যখনি আত্ম-প্রকাশ করিল সে ব্যক্তি হইয়া উঠিল। কবির বক্তব্য কবির ভাষাতেই শোনা যাক। "প্রকাশটা একটা ঐশ্বর্যের কথা। যেখানে মানুষ দীন সেখানে তো প্রকাশ নেই, সেখানে সে যা আনে তাই খায়। লোহা গরম হতে হতে যতক্ষণ না দীপ্ত তাপ পর্যন্ত যায় ততক্ষণ তার প্রকাশ নেই। আলো হচ্ছে তাপের ঐশ্বর্য। মানুষের যে সকল ভাব স্বকীয় প্রয়োজনের মধ্যেই ভুক্ত হয়ে না যায় যার প্রাচুর্যকে আপনার মধ্যেই আপনি রাখতে পারে না, যা স্বভাবতঃই দীপ্যমান তারই দ্বারা মানুষের প্রকাশের উৎসব। টাকার মধ্যে এই ঐশ্বর্য আছে কোন্‌খানে? যেখানে সে আমার একান্ত প্রয়োজনকে উত্তীর্ণ হয়ে যায়, যেখানে সে আমার পকেটের মধ্যে প্রচ্ছন্ন নয়, যেখানে তার সমস্ত রশ্মিই আমার কৃষ্ণবর্ণ অহংটার দ্বারা সম্পূর্ণ শোষিত না হয়ে যাচ্ছে, সেইখানেই তার মধ্যে অশেষের আবির্ভাব এবং এই অশেষই নানারূপে প্রকাশমান।"

[ সাহিত্য, সাহিত্যের পথে ]

(প্রকাশের যেখানে অভাব অর্থাৎ মানুষ যেখানে ব্যক্তি নয় জনতামাত্র স্বভাবতঃই রবীন্দ্রনাথের কল্পনা সেখানে কুণ্ঠিত, কাজেই রবীন্দ্র সাহিত্যে জন ও জনতার সমাসন হয় নাই। কিন্তু কখনো কখনো কোন আকস্মিক কারণে ঐ জনতার একটা অংশ প্রকাশমান

হইয়া ওঠে।) হয় তো দুর্ভাগ্যের পীড়ন, নয় তো পীড়ার কষ্ট তাহার মধ্যে আগুন জ্বালিয়া দিল, এতক্ষণ অসংখ্য অদৃশ্য গ্রহকণার সঙ্গে মিলিয়া অন্ধকারে যাহা পাক খাইয়া মরিতেছিল এবারে দুঃখের জ্বালায় জ্বলিয়া উঠিয়া একটি অন্তিম স্বাতন্ত্র্যে দেদীপ্যমান রূপে সে আত্মপ্রকাশ করিল। দুঃখের স্বাতন্ত্র্যদায়কতা শক্তি আছে বলিয়াই দুঃখ মনুষ্যত্বের উদ্বোধক ও পরিপোষক।

এখানে কবির রচনা হইতে আর দুটি অংশ উদ্ধার করিয়া দিতেছি, দুটির মধ্যে চল্লিশ বৎসরের ব্যবধান। রচনাকালের ব্যবধান থাকা সত্ত্বেও অভিজ্ঞতা কাল গায়ে-গায়ে সংলগ্ন, একটি পঞ্চভূত রচনার সমকালীন, অপরটি চৈতালীকাব্য রচনার কিছু আগে ঘটিয়া থাকিবে। অভিজ্ঞতার সংলগ্নতা এবং রচনার ব্যবধান প্রমাণ করে যে দীর্ঘকালেও কবির মতের পরিবর্তন ঘটে নাই। মূল মতের পরিবর্তন বড় ঘটে না। "একটি যুবক তাহার জন্মস্থান ও আত্মীয়বর্গ হইতে বহুদূরে দু-দশটাকা বেতনে ঠিকা মুহুরীগিরি করিত। আমি তাহার প্রভু ছিলাম কিন্তু প্রায় তাহার অস্তিত্বও অবগত ছিলাম না সে এত সামান্য লোক ছিল। একদিন রাত্রে সহসা তাহার ওলাউঠা হইল! আমার শয়নগৃহ হইতে শুনিতে পাইলাম সে 'পিসিমা' 'পিসিমা' করিয়া কাতর স্বরে কাঁদিতেছে। তখন সহসা তাহার গৌরবহীন ক্ষুদ্র জীবনটি আমার নিকট কতখানি বৃহৎ হইয়া দেখা দিল! সেই যে একটি অজ্ঞাত অখ্যাত মূর্খ নির্বোধ লোক বসিয়া বসিয়া ঈষৎ গ্রীবা হেলাইয়া কলম খাড়া করিয়া ধরিয়া একমনে নকল করিয়া যাইত, তাহাকে তাহার পিসিমা আপন নিঃসন্তান বৈধব্যের সমস্ত সঞ্চিত স্নেহরাশি দিয়া মানুষ করিয়াছেন। সন্ধ্যাবেলায় শ্রান্তদেহে শূন্যবাসায় ফিরিয়া যখন সে স্বহস্তে উনান ধরাইয়া পাক চড়াইত, যতক্ষণ টগবগ করিয়া না ফুটিয়া উঠিত ততক্ষণ কম্পিত অগ্নিশিখার দিকে একদৃষ্টে চাহিয়া সে কি সেই দূর কুটিরবাসিনী স্নেহশালিনী কল্যাণময়ী পিসিমার কথা ভাবিত না? একদিন যে

তাহার নকলে ভুল হইল, ঠিকে মিল হইল না, তাহার উচ্চতম কর্মচারীর নিকট সে লাঞ্ছিত হইল, সেদিন কি সকালের চিঠিতে তাহার পিসিমার পীড়ার সংবাদ পায় নাই? এই নগণ্য লোকটার প্রতিদিনের মঙ্গলবার্তার জন্য একটি স্নেহপরিপূর্ণ পবিত্র হৃদয়ে কি সামান্য উৎকণ্ঠা ছিল! এই দরিদ্র যুবকের প্রবাসবাসের সহিত কি কম করুণ কাতর উদ্বেগ জড়িত হইয়াছিল! সহসা সেই রাত্রে সেই নির্বাণপ্রায় ক্ষুদ্র প্রাণশিখা এক অমূল্য মহিমায় আমার নিকট দীপ্যমান হইয়া উঠিল। সমস্ত রাত্রি জাগিয়া তাহার সেবা শুশ্রূষা করিলাম কিন্তু পিসিমার ধনকে পিসিমার নিকট ফিরাইয়া দিতে পারিলাম না—আমার সেই ঠিকা মুহুরির মৃত্যু হইল। ভীষ্ম দ্রোণ ভীমার্জুন খুব মহৎ তথাপি এই লোকটিরও মূল্য অল্প নহে। তাহার মূল্য কোন কবি অনুমান করে নাই, কোন পাঠক স্বীকার করে নাই, তাই বলিয়া সে মূল্য পৃথিবীতে অনাবিষ্কৃত ছিল না—একটি জীবন আপনাকে তাহার জন্য একান্ত উৎসর্গ করিয়াছিল—কিন্তু খোরাক-পোশাক সমেত লোকটার বেতন ছিল আট টাকা, তাহাও বারোমাস নহে। মহত্ত্ব আপনার জ্যোতিতে আপনি প্রকাশিত হইয়া উঠে আর আমাদের মতো দীপ্তিহীন ছোটো ছোটো লোকদিগকে বাহিরের প্রেমের আলোকে প্রকাশ করিতে হয়—পিসিমার ভালোবাসা দিয়া দেখিলে আমরা সহসা দীপ্যমান হইয়া উঠি। যেখানে অন্ধকারে কাহাকেও দেখা যাইতেছিল না, সেখানে প্রেমের আলোক ফেলিলে সহসা দেখা যায় মানুষে পরিপূর্ণ।"

[ মনুষ্য, পঞ্চভূত ১২৯৯-১৩০৩ ]

এতকাল খোরাক-পোশাক সমেত আট টাকা বেতনের গোমস্তা জনতার অন্তর্গত ছিল, তাহার পরিচয় লইবার প্রয়োজন কেহ অনুভব করে নাই। কিন্তু অবশেষে নিদারুণ ব্যাধির আঘাতে অপ্রকাশ প্রকাসমান হইয়া উঠিয়া বেদনার আগ্নেয় অক্ষরে আপনার স্বতন্ত্র পরিচয় অঙ্কিত করিয়া দিল।

"যাঁরা আমার কবিতা পড়েছেন তাঁদের কাছে পুনরুক্তি হলেও একটা খবর এখানে বলা চলে। ছিলেন মফঃস্বলে সেখানে আমার এক চাকর ছিল। তার বুদ্ধি বা চেহারা লক্ষ্য করবার যোগ্য ছিল না। রাত্রে বাড়ী চলে যায়, সকালে এসে ঝাড়ন কাঁধে কাজকর্ম করে, তার প্রধান গুণ সে কথা বেশি বলে না। সে যে আসে সে তথ্যটা অনুভব করলাম যেদিন সে হল অনুপস্থিত। সকালে দেখি স্নানের জল তোলা হয় নি, ঝাড়পোঁছ বন্ধ। এল বেলা দশটার কাছাকাছি। বেশ একটু রূঢ়স্বরে জিজ্ঞাসা করলাম কোথায় ছিলে? সে বললে আমার মেয়েটি মারা গেছে কাল রাতে। বলেই ঝাড়ন নিয়ে নিঃশব্দে কাজে লেগে গেল। বুকটা ধক্ করে উঠল। ভৃত্য রূপে যে ছিল প্রয়োজনীয়তার আচরণে ঢাকা তার আবরণ উঠে গেল। মেয়ের বাপ বলে তাকে দেখলুম, আমার সঙ্গে তার স্বরূপের মিল হয়ে গেল। সে হ'ল প্রত্যক্ষ, সে হ'ল বিশেষ।

সুন্দরের হাতে বিধাতার পাশপোর্ট আছে, সর্বত্রই তার প্রবেশ সহজ। কিন্তু এই মোমিন মিঞা একে কি বলবো! সুন্দর বল তো চলে না। মেয়ের বাপও তো সংসারে অসংখ্য, সেই সাধারণ তথ্যটা সুন্দরও নয় অসুন্দরও নয়। কিন্তু সেদিন করুণরসে ইঙ্গিতে গ্রাম্যমানুষটা আমার মনের মানুষের সঙ্গে মিলল প্রয়োজনের বেড়া অতিক্রম করে কল্পনার ভূমিকায় মোমিন মিঞা আমার কাছে হ'ল বাস্তব।")

[ সাহিত্য তত্ত্ব ১৯৩৪, সাহিত্যের পথে

মোমিন মিঞার কপালেও ঘটিয়াছে সেই দুরূহ সৌভাগ অতর্কিত হেঁচকা টানে একটা নগণ্য গ্রাম্যমানুষকে মনের মানু করিয়া তুলিয়াছে। জনতার অবিচ্ছেদ্য অংশ রূপে যে ছিল ন গোত্রহীন দুঃখে স্বতন্ত্র করিয়া তুলিয়া তাঁহাকে ট্র্যাজেডির নায় পদবী দান করিল। সুখে মানুষ একাকার। দুঃখে মানুষ একা এই কারণেই ট্র্যাজেডি শ্রেণীর রচনা শিল্পকলার চরম।

রবীন্দ্রনাথ বলিতে চান যে সকলের মধ্যেই মন নামক একটা সত্তা আছে, কিন্তু তাহা একেবারে "শরীরের মাপে", তাহা "আবশ্যকের গায়ে গায়ে ফিট করিয়া লাগিয়া থাকে।" জনতার মন আবশ্যকের মন আর আবশ্যকের মন বলিয়াই সাহিত্য ও শিল্পের ক্ষেত্রে তাহার মূল্য নগণ্য। সেইজন্যেই কোন কালে কোন সাহিত্যিক জনতার উপাদানে উচ্চকোটির কিছু গড়িতে পারেন নাই। সাহিত্যের মুখ্য উপাদান ব্যক্তি, জনতা অস্পষ্ট ব্যাকগ্রাউণ্ড মাত্র।

(এ পর্যন্ত জনতা সম্বন্ধে রবীন্দ্রনাথের যে ধারণা পাওয়া গেল তাহা নিতান্তই নির্বিশেষ অর্থাৎ সর্বদেশে সর্বকালে সাহিত্যিকগণ যে দৃষ্টিতে জনতাকে দেখিয়াছেন তাহার অধিক কিছু নয়। শুধু এইটুকু বলিবার জন্য প্রবন্ধ লিখিবার বিশেষ সার্থকতা নাই। নির্বিশেষ পরিচয়ের সীমা অতিক্রম করিয়া নাটকগুলির মধ্যে প্রবেশ করিলে জনতার যে বিশেষ পরিচয় পাওয়া যাইবে তাহাতেই জনতা সম্বন্ধে রবীন্দ্রনাথের ধারণার বৈশিষ্ট্য।)

॥ ২ ॥

এ পর্যন্ত দেখা গেল যে জনতার অবস্থা গতিকে কাব্যে তাহাকে মুখ্যপদ দেওয়া যায় না, এবারে বিচার করিতে হইবে জনতা সম্বন্ধে রবীন্দ্রনাথের বিশেষ ধারণার। পূর্বাহ্নে একটা স্থূল কথা স্মরণ করাইয়া দেওয়া উচিত যে ইংরাজিতে যাহাকে পীপল বলে জনতা তাহা নয়, জনতা Populace বা Rabble মাত্র। জনতা সম্বন্ধে রবীন্দ্রনাথ যদি উচ্চধারণা পোষণ না করেন তবে মনে করা উচিত হইবে না যে পীপল বা জনগণ সম্বন্ধে তাহার ঐ ধারণা।

রবীন্দ্রনাটকের জনতার প্রকৃতি বিশ্লেষণ করিলে দেখা যাইবে যে মূঢ়তা ও ভীরুতা, এবং কুসংস্কারাচ্ছন্ন বুদ্ধি তাহার প্রধান লক্ষণ। সেই সঙ্গে যোগ করা যাইতে পারে মতিগতির আত্যন্তিক স্থিতি

স্থাপকতার। কৌশলী ব্যক্তি অনায়াসে ইহাদিগকে অবাঞ্ছিত পথে চালিত করিতে পারে, এমন যে সম্ভব তাহার কারণ ব্যক্তিত্বের মেরুদণ্ডের ইহাদের একান্ত অভাব, তদুপরি মূঢ়তা ও ভীরুতা তো আছেই। রঘুপতি ও ক্ষেমঙ্কর দু'জনেই ধর্মান্ধ, কিন্তু তাহাদের ব্যক্তিত্বের তেজ এমন প্রবল যে ধর্মান্ধতা প্রায় একটি গুণে পরিণত হইয়াছে। ফলষ্টাফ ভীরু, লুব্ধ, পরস্বাপহারী, কিন্তু তাহার বিপুল প্রাণশক্তির উচ্ছ্বাসটা প্রবল হইয়া উঠিয়া ঐ সব দোষকে স্রোতের মুখে নুড়ির মতো ঠেলিয়া অগ্রসর হইয়া গিয়াছে। অপর দিকে জনতার প্রাণশক্তি এমন ক্ষীণ যে ঐ দোষগুলি পদে পদে তাহাকে ব্যাহত করে। ফলষ্টাফের চরিত্র বেগে দোষগুলি হইতে সঙ্গীত ধ্বনিত হইয়া উঠিয়াছে, জনতার জীবনে ঐসব দোষের বাধা প্রাণের স্বাভাবিক সঙ্গীতকে রুদ্ধ করিয়া দেয়।

বিচারে বিশ্লেষণে নামিলে দেখা যাইবে যে অধিকাংশ রবীন্দ্র-নাট্যে জনতার কোনপ্রকার কর্তৃপদ নাই, মূল ঘটনাপ্রবাহকে তাহারা এতটুকু বিচলিত করিতে পারে নাই। নাটকের অন্তে প্রধান পাত্রপাত্রীগণ বাঞ্ছিত ফল লাভ করিয়াছে, জনতার গোড়াতেও যে শূন্য হাত ছিল, অন্তেও সেই শূন্য হাত, নাট্যকার যেন তাহাদের কথা অনেকক্ষণ বিস্মৃত হইয়াছেন। মূঢ়তা ও ভীরুতার দ্বারা দর্শকের হাসির খোরাক জোগাইবার উদ্দেশ্যে তাহাদের ডাক পড়িয়াছিল, সে উদ্দেশ্য সিদ্ধ হইয়াছে, এখন তাহারা বিস্মৃত। রবীন্দ্রনাটকের অন্দরমহলে প্রবেশের পথে জনতা যেন হাসির পা-পোষ, দরজার বাহিরে তাহার স্বস্থান।)

## প্রকৃতির প্রতিশোধ

✓প্রকৃতির প্রতিশোধ নাটকে অনেকগুলি জনতা দৃশ্য আছে সত্য, কিন্তু সন্ন্যাসীর মোহভঙ্গরূপ নিদারুণ বেদনার সহিত তাহাদের কোনরূপ যোগ আছে মনে হয় না। কবি অবশ্য জীবনস্মৃতি গ্রন্থে

প্রকৃতির প্রতিশোধ প্রসঙ্গে লিখিয়াছেন—"প্রকৃতির প্রতিশোধের এক দিকে যত সব পথের লোক, যত সব গ্রামের নরনারী, তাহারা আপনাদের ঘরগড়া প্রাত্যহিক তুচ্ছতার মধ্যে অচেতন ভাবে দিন কাটাইয়া দিতেছে, আর এক দিকে সন্ন্যাসী, সে আপনার ঘর-গড়া এক অসীমের মধ্যে কোনমতে আপনাকে ও সমস্ত কিছুকে বিমুক্ত করিয়া দিবার চেষ্টা করিতেছে। প্রেমের সেতুতে যখন এই দুই পক্ষের ভেদ ঘুচিল, গৃহীর সঙ্গে সন্ন্যাসীর যখন মিলন ঘটিল, তখনই সীমায় অসীমে মিলিত হইয়া সীমার তুচ্ছতা ও অসীমের মিথ্যা শূন্যতা দূর হইয়া গেল।"

ইহা কবির আদর্শ ও আকাঙ্ক্ষার বিষয় হইতে পারে, কিন্তু নাট্য ঘটনার মধ্যে ইহার কোন বাস্তব প্রমাণ নাই। সত্য বটে যে সন্ন্যাসীর জীবনে একটা অপ্রত্যাশিত আঘাত আসিয়াছে, তাহার কতকটা পরিবর্তনও ঘটিয়াছে। কিন্তু জনতার? তাহারা গোড়াতেও যেখানে ছিল, অন্তেও সেখানে আছে। দ্বিতীয় দৃশ্যের এবং পঞ্চদশ দৃশ্যের জনতার আচরণ ও মনোভাব এক ও অভিন্ন, "সীমার মিথ্যা তুচ্ছতা" এতটুকু দূর হইয়াছে মনে হয় না। নাটকের অন্তে গৃহীর ও সন্ন্যাসীর মিলন হইল বলিয়া কবির দাবির বাস্তব সমর্থন খুঁজিয়া মেলে না। জনতার চোখে সন্ন্যাসী প্রথমে যেমন অহেতুক পূজাস্পদ ছিল শেষেও তেমনি হইয়া আছে, আত্মীয়তার দিকে কোনপক্ষই এক ধাপও অগ্রসর হয় নাই। অনন্তের স্বরূপ সম্বন্ধে সন্ন্যাসীর ধারণার পরিবর্তন হয় তো হইয়াছে, সেটা তাহার নিতান্তই ব্যক্তিগত উপলব্ধির ব্যাপার, তাহার সহিত জনতার কোন যোগ নাই।

আরও একটি বিষয় মনে রাখা আবশ্যক। প্রকৃতির প্রতিশোধ নাটকের অনেকগুলি জনতা দৃশ্যের মধ্যে নাটকের ঘটনাবিন্যাস ও ঘটনা-সঞ্চালনের জন্য তৃতীয় দৃশ্যটি মাত্র প্রাসঙ্গিক। এই দৃশ্যে নাগরিকগণ কর্তৃক বিতাড়িত অনাচারী রঘুর দুহিতার সহিত সন্ন্যাসীর

পরিচয় ঘটে। বাকি সমস্ত জনতা দৃশ্যগুলি সন্ন্যাসীর জীবনের সহিত সমান্তরাল ধারায় চলিয়াছে, "গৃহীর সঙ্গে সন্ন্যাসীর মিলন" ঘটিলে সমান্তরালতা নিশ্চয় লোপ পাইত। তর্ক উঠিতে পারে যে সন্ন্যাসীর নিঃসঙ্গ বিবিক্ত জীবনের অন্তঃসারশূন্যতা দেখাইবার উদ্দেশ্যে দৃশ্যগুলি পরিকল্পিত। এ তর্ক অবহেলার নয়, তবু মনে রাখা আবশ্যক নাটকের মধ্যে যে-কারণেই যাহা কিছু ঘটুক না কেন নাটকের মূল গতির অঙ্গীভূত হইয়াই তাহা ঘটা উচিত। দুঃখের বিষয় রবীন্দ্রনাথের নাটকে সব সময়ে এমনটি ঘটে না, সেখানে অঙ্গপ্রত্যঙ্গ ও দেহ সব সময়ে এক নিয়ম বন্ধনের অধীন নহে বলিয়া মনে হয়।

## রাজা ও রাণী

প্রকৃতির প্রতিশোধের ভূগোল ও ইতিহাসের বহির্ভূত জগৎ হইতে রাজা ও রাণীতে পৌঁছিয়া পাঠক হাঁফ ছাড়িয়া বাঁচে। এ দেশ কাশ্মীর বা জলন্ধর যাহাই হোক এখানকার পথঘাট রীতিনীতি এবং মানুষগুলি পাঠকের পরিচিত।

প্রথম অঙ্কের দ্বিতীয় দৃশ্যের জনতার কথাবার্তা ও আচরণে জনতার প্রকৃতির সমস্ত লক্ষণগুলি ফুটিয়া উঠিয়াছে। প্রথমে দেখা গেল, রাজার বিরুদ্ধে বিদ্রোহ করিতে তাহারা বদ্ধপরিকর, কিন্তু কিছুক্ষণের মধ্যে বিদ্রোহের পন্থা লইয়া নিজেদের মধ্যে মতভেদ ঘটিল। অবশেষে রাজবন্ধু দেবদত্ত আসিয়া দু'চার কথায় কয়েকজনকে হাত করিয়া লইয়া বিদ্রোহ সঙ্কল্পের অবসান ঘটাইয়া দিল। পঞ্চম অঙ্কের দ্বিতীয় দৃশ্যে আর একটি জনতা আছে। কথা শুনিয়া মনে হয় যে ইহারা লড়াই করিতে চায়। কিন্তু কার বিরুদ্ধে? আততায়ী জলন্ধর রাজের বিরুদ্ধে না কাশ্মীরের মহাজনদের বিরুদ্ধে? নামে লড়াইটা, জলন্ধর রাজের বিরুদ্ধে হইলেও কার্যতঃ দাঁড়াইল মহাজনদের বিরুদ্ধে। "এবারে লুট করতে চললুম।"—এই হ'ল

তাদের শেষ কথা। নেতৃহীন, লক্ষ্যহীন জনতার যুদ্ধের ধারাটা সর্বদেশে সর্বকালে এই রকমই বটে।

এখানে রাজা ও রাণীর রূপান্তর তপতী নাটকের জনতার বিশ্লেষণ সংক্ষেপে সারিয়া লওয়া যাইতে পারে। রাজা ও রাণী এবং তপতী নাটকের জনতা চরিত্রে বিশেষ প্রভেদ নাই। তপতী নাটকের জনতার মুখে "মেয়েরা কাল সারারাত ধরে সাজিয়েছে মাঙ্গল্যের ডালা।" আর চন্দ্রসেনের প্রতি জনতার অভিশাপ বাক্য—"ধিক ধিক নিপাত যাও। কোটি কোটি জন্ম তোমার নরকবাস হোক। সিংহাসনের কীট, সিংহাসনকে জীর্ণ করে তার ধূলির মধ্যে তোমার বিলুপ্তি ঘটুক।"—এ জনতার ভাষা নয়। ইহাতে প্রমাণ হয় যে জনতার প্রতি কবির যে শুধু দরদ নাই তাহাই নয়, জনতার জীবন সম্বন্ধে তাঁহার পরিচয়টাও অত্যন্ত সঙ্কীর্ণ। শেক্সপীয়রের নাটক পড়িলে বুঝিতে পারা যায় জনতার প্রতি তাঁহার বিশেষ দরদ ছিল না, তবে পরিচয় ঘনিষ্ঠ ছিল বলিয়া তাহারা উজ্জ্বলরূপে ফুটিয়া উঠিয়াছে। রবীন্দ্রনাটকে জনতার ছায়ামূর্তি ব্যঙ্গমূর্তি ও অসমীচীন ভাষাতে পরিচয়ের অভাব সূচিত হয়। "মাঝে মাঝে গেছি আমি ও পাড়ার প্রাঙ্গণের ধারে। ভিতরে প্রবেশ করি সে শক্তি ছিল না একেবারে।" কবির এই আত্মঅভিযোগ শুধু বিনয় নহে।

## বিসর্জন

বিসর্জন নাটকের জনতা চরিত্রের দু'টি সামগ্রিক লক্ষণ, মূঢ়তা ও ভীরুতা। মূঢ়তা নানা রকমের হইতে পারে, এখানে ধর্মান্ধতা। রঘুপতি তাহাদের বুঝাইতেছে যে বলির পশু না পাইয়া দেবী ক্ষিপ্ত হইয়া উঠিয়াছেন, এবারে তাহাদের সবংশে মুখে পুরিবেন। তাহারা বিশ্বাস করিতেছে। গোবিন্দ মাণিক্য তাহাদের মাতৃপ্রেমের সার্বজনীনতা বুঝাইতেছে, তাহারা বুঝিতেছে। রঘুপতি দেবীমূর্তি ঘুরাইয়া দিয়া বুঝাইতেছে যে দেবী বিমুখ হইয়াছেন, আবার অপর্ণা

দেবীমূর্তি ফিরাইয়া দিয়া বুঝাইতেছে দেবী প্রসন্ন হইয়াছেন—তাহারা সমস্তই সমান বুঝিতেছে। ইহার উপর আছে ভীরুতা। রঘুপতির প্ররোচনায় জনতা রাজার বিরুদ্ধে বিদ্রোহ করিতে প্রস্তুত কিন্তু যখনি শুনিল সৈন্য সমাগম আসন্ন অমনি দেবী মন্দিরের অঙ্গন যুদ্ধের পক্ষে যথেষ্ট নয় বলিয়া সরিয়া পড়িতে উদ্যত। এ যেন একতাল বেওয়ারিশ কাদা, যাহার যা খুশী গড়িতেছে, কেহই শিব গড়িতেছে না, নাট্যকার শিবের বিপরীত গড়িয়া দর্শকের মনোরঞ্জন করিয়াছেন। জনতা কি সত্যই এমন মেরুদণ্ডহীন। মধুসূদন বলিয়াছিলেন. I hate Rama and his rabbles. Rabble বা জনতার প্রতি রবীন্দ্রনাথের এ হেন মনোভাব কি অবজ্ঞার রূপান্তর।

## মালিনী

বিসর্জন ও মালিনী একই ভাবাক্রান্ত নাটক। বিসর্জনে রাজার জীবনে এবং মালিনীতে রাজকন্যা মালিনীর জীবনে অপ্রত্যাশিত ভাবের আবির্ভাব ঘটিয়াছে। নাটকের গতি ও প্রকৃতি এই ভাবোন্মেষের দ্বারা চালিত ও নিয়ন্ত্রিত। মালিনী নাটকের জনতা অশিক্ষিত গ্রাম্যলোকের নয়, তাহারা শিক্ষিত, নাগরিক ও ব্রাহ্মণ। কিন্তু হইলে কি হয়, তাহাদের ভাষা যদি বা কিছু অনুশীলিত, ভাবটা গ্রাম্যলোকের মতোই।

দ্বিতীয় দৃশ্যে ব্রাহ্মণগণ রাজকুমারীর নির্বাসন দাবী করিবার উদ্দেশ্যে সমবেত। প্রয়োজন হইলে অস্ত্রবলের সাহায্য লইতেও তাহারা পরাঙ্মুখ হইবে না। কিন্তু যখনি সংবাদ আসিল যে "ব্রাহ্মণের বাক্য শুনে রাজ সৈন্যদল" চঞ্চল হইয়াছে অমনি ব্রাহ্মণ জনতার তত্ত্বজ্ঞানের উদয় হইল। "একী কাণ্ড, ক্রমে এ যে বিপরীত দেখি, বিদ্রোহের মতো।" এই গেল জনতা চরিত্রের ভীরুতার দিক, অতঃপর মূঢ়তার নিদর্শন। তাহারা বলিল, "ধর্মবলে ব্রাহ্মণের জয়, বাহুবলে নহে।" কাজেই তখন তাহারা তারস্বরে "সিদ্ধিদাত্রী

জগদ্ধাত্রীকে আহ্বান করিতে শুরু করিল। এমন সময়ে রাজকুমারী মালিনী মন্দির দ্বারে দেখা দিলেন, দেবীবোধে সুপ্রিয় ও যেনপ্রকর বাদে অন্যান্য সকলে সাষ্টাঙ্গে প্রণত হইল। মালিনীর দৈব রূপ লাবণ্য ও অমৃতময়ী কথা শুনিয়া কিছুক্ষণের মধ্যেই ব্রাহ্মণজনতা স্বীকার করিল "আমরা সকলে পাষণ্ড পামর"—এবং তারপরেই "চলো সবে বিপ্রগণ, জননীরে জয় জয় রবে রেখে আসি রাজগৃহে।" জনতার মনোভাব ও আচরণের চরম। এ বিষয়ে ত্রিপুরার গ্রাম্য-জনতা ও কাশীধামের পণ্ডিত জনতায় কোন প্রভেদ দেখি না। তবে বোধ করি গ্রাম্যজনতাই ভালো, তাহাদের কথা শুনিয়া অন্ততঃ আমোদ পাওয়া যায়, ব্রাহ্মণজনতার মুখে নিখুঁত ছন্দে উচ্চারিত ভীরুতা ও মূঢ়তা পাঠককে বিরক্ত করিয়া তোলে।

## শারদোৎসব

শারদোৎসব নাটকের গ্রাম্য লোকের জনতার কিছু বৈশিষ্ট্য নাই, কাজেই বক্তব্যও নাই, পাড়ায় সন্ন্যাসী আসিয়াছে শুনিয়া তাহারা ভিড় করিয়াছে, সন্ন্যাসীর দেখা পাইলে ওষুধ তাবিজ কবচ টাকাকড়ি প্রার্থনা করিবে। এমন যে কোন গ্রামে ঘটিতে পারে। এক পশলা কৌতুক বর্ষণ করিয়া হতাশ জনতা সরিয়া পড়িয়াছে।

## প্রায়শ্চিত্ত ও অচলায়তন

(অতঃপর যে দু'খানি নাটকের আলোচনা করিতেছি তাহাদের জনতার প্রকৃতি স্বতন্ত্র। সূক্ষ্মভাবে বিচার করিলে ইহাদের জনতা বলা উচিত কিনা তর্ক উঠিতে পারে। জনতা নেতৃবিহীন জনসমষ্টি। কিন্তু প্রায়শ্চিত্ত এবং অচলায়তনের জনসমষ্টি আদৌ নেতৃবিহীন নয়, সৌভাগ্যবশতঃ বিশিষ্ট নেতার দ্বারা তাহারা পরিচালিত, দুর্ভাগ্য-বশতঃ নেতার গুণ আদৌ তাহাদের চরিত্রে প্রতিফলিত হয় নাই, জনতা চরিত্রের প্রকৃত মনোভাবটাই সুপ্রকট।) সেইজন্য আনুষ্ঠানিক অর্থে তাহারা জনতা না হইলেও জনতা বলিয়া অভিহিত করিতেছি।

প্রায়শ্চিত্তের জনতা ধনঞ্জয় বৈরাগীর চেলার দল। ধনঞ্জয় বৈরাগী সাধুপুরুষ কিন্তু অবস্থা গতিকে রাজনীতির আসরে নামিতে বাধ্য হইয়াছে, গান্ধী-চরিত্রের পূর্বগামিনী ছায়া। মার খাইয়া ফিরাইয়া দিতে নাই, সহ্য করিতে হয়; ক্ষুধার অন্ন রাজস্বরূপে দিতে নাই; গুরু বা নেতার মুখাপেক্ষী না হইয়া আত্মনির্ভর হওয়া আবশ্যক—প্রভৃতি ধনঞ্জয়ের শিক্ষা সম্পূর্ণরূপে ব্যর্থ হইয়াছে, চেলারা কেবল ঠাকুরের সঙ্গে তাল মিলাইয়া নাচিতে শিখিয়াছে। নেতা থাকা সত্ত্বেও শৃঙ্খলা বোধ তাহাদের জন্মে নাই, তাই তাহাদের জনতা ছাড়া আর কি বলা যায়।

রাজধানীতে যাওয়ার সময়ে প্রজারা হাতিয়ার সঙ্গে লইতে চায়, ধনঞ্জয় শুধাইল, কেন রে হাতিয়ার নিয়ে কি করবি? প্রজারা বলে, যদি তোমার গায়ে হাত দেয় তা হলে—! ধনঞ্জয় বলে, তাহলে তোরা দেখিয়ে দিবি হাত দিয়ে না মেরে কী ক'রে হাতিয়ার দিয়ে মারতে হয়। কী আমার উপকারটা করতে যাচ্ছ। তোদের যদি এই রকম বুদ্ধি হয় তবে এইখানেই থাক।

ধনঞ্জয় আবার বলে, আমার এই গা যাঁর তিনি যদি সইতে পারেন, বাবা, তবে তোমাদেরও সইবে। যেদিন থেকে জন্মেছি আমার এই গায়ে তিনি কত দুঃখই সইলেন, কত মার খেলেন, কত কত ধুলোই মাখলেন, হায়, হায়।

এসব কথা চেলাদের বুদ্ধির অগম্য। এসব জনবোধ্য তত্ত্ব হইতে পারে, জনতাবোধ, অবশ্যই নয়।

ধনঞ্জয় চেলাদের বোঝাইতে চেষ্টা করে, ঘরের ছেলেমেয়েকে কাঁদিয়ে যদি তোমাকে ( রাজাকে ) টাকা দিই তা হলে আমাদের ঠাকুর কষ্ট পাবে। যে-অন্নে প্রাণ বাঁচে সেই অন্নে ঠাকুরের ভোগ হয়, তিনি যে প্রাণের ঠাকুর। তার বেশি যখন ঘরে থাকে তখন তোমাকে দিই, কিন্তু ঠাকুরকে ফাঁকি দিয়ে তোমাকে খাজনা দিতে পারবো না।

এসব কথা চেলাদের মনে ধরে না, তাহারা গুরুর লঘুকরণ করিয়া পরস্পরকে বোঝায়, বাবা যখন আমাদের সঙ্গে যাচ্ছেন, উনি আমাদের বাঁচিয়ে আনবেন। চেলাদের কথায় হতাশ হইয়া ধনঞ্জয় বলিয়া ওঠে, বেটারা কেবল তোরা বাঁচতেই চাস, পণ করে বসেছিস যে মরবিনে। কেন মরতে দোষ কী হয়েছে। যিনি মারেন তাঁর গুণগান করবিনে বুঝি।

চেলারা হয় তো মনে মনে বলে, "রাজাটা ক্ষেপেছে রে!" হয় তো এটুকু বলিবার মতোও ডাকাতী সাহস তাহাদের নাই।

কবির এইরূপ অপদার্থ চেলা চরিত্র আঁকিবার উদ্দেশ্য কি? নেতা থাকা সত্ত্বেও চেলারা আকার প্রকারহীন জনতা সত্তা অতিক্রম করিয়া ব্যক্তিত্বের দিকে এক ধাপও অগ্রসর হইতে অসমর্থ হইল কেন? এসব প্রশ্ন মনে ওঠা অন্যায় নয়।

অচলায়তন নাটকে অন্যান্য নাটকের মতো জনতা বলিয়া কিছু নাই, তবে শোণপাংশুর দলকে জনতা বলিয়া গ্রহণ করিতে বাধা থাকিতে পারে না। শোণপাংশুদের নেতা দাদাঠাকুর, মাধবপুরের দলের নেতা যেমন ধনঞ্জয় ঠাকুর। এখানে দুই নাটকে মিল। আরও মিল আছে, শোণপাংশুগণ মাধবপুরের জনতার মতোই নেতার নেতৃত্বের প্রকৃত তাৎপর্য বুঝিতে পারে নাই; তাহাদের কাছে দাদাঠাকুর কেবল খেলার সঙ্গী, মাধবপুরের জনতার কাছে ধনঞ্জয় ঠাকুর যেমন রক্ষাকর্তা গুরু। এখানেই জনতার মনস্তত্ত্বের রহস্য, নেতার কায়িক অস্তিত্বের বেশি তাহাদের অধিগম্য নয়।

দাদাঠাকুর গুরু বেশে অচলায়তনে প্রবেশ করিলে মহাপঞ্চক তাঁহাকে প্রতিরোধ করিতে অগ্রসর হইল, ততক্ষণে শোণপাংশুগণ তাহাকে মারিয়া ফেলিতে উদ্যত হইয়াছে। নির্ভীক মহাপঞ্চক বলিল, কিসের ভয় দেখাও আমায়। তোমরা মেরে ফেলতে পারো, তার বেশি ক্ষমতা তোমাদের নেই।

তাহার অদ্ভুত কথা শুনিয়া প্রথম শোণপাংশু বলিল—ঠাকুর,

এই লোকটাকে বন্দী ক'রে নিয়ে যাই, আমাদের দেশের লোকের ভারি মজা লাগবে।

দাদাঠাকুর। ওকে বন্দী করবে তোমরা? এমন কী বন্ধন তোমাদের হাতে আছে।

দ্বিতীয় শোণপাংশু। ওকে কি কোন শাস্তিই দেব না।

দাদাঠাকুর। শাস্তি দেবে! ওকে স্পর্শ করতেও পারবে না। ও আজ যেখানে বসেছে সেখানে তোমাদের তলোয়ার পৌঁছয় না।

স্পষ্টই দেখা যায় শোণপাংশুগণ দাদাঠাকুরকেও বুঝিতে পারে নাই, মহাপঞ্চককেও। জনতা মুখস্থ করিতে পারে, বুঝিতে পারে না। দাগ বুলাইতে পারে, পথ কাটিতে পারে না; তাহারা অভ্যাসের দাস। এইজন্য জনতার প্রতি রবীন্দ্রনাথের অবজ্ঞা। এই অবজ্ঞার চরম প্রকাশ পাইয়াছে দর্ভক দল সম্বন্ধে, দর্ভকগণও নামে না হইলেও কার্যতঃ জনতা, জনতার আচরণ ও মনোভাবে তাহারা গঠিত। অচলায়তনের ভাঙা প্রাচীরের উপরে "নূতন সৌধের সাদা ভিতকে, আকাশের আলোর মধ্যে অভ্রভেদী ক'রে দাঁড়" করাবার উদ্দেশ্যে গুরু ডাক দিলেন পঞ্চকের দল ও শোণপাংশুর দলকে, বলিলেন, "মেলো তোমাদের দুই দলে, লাগো তোমাদের কাজে।" তৃতীয় দল দর্ভকগণ একেবারে বিস্মৃত। অচলায়তনের জ্ঞানমার্গ, শোণপাংশুদের কর্মমার্গ এবং দর্ভকগণের ভক্তিমার্গ—এই তিনের মধ্যে নূতন সৌধ নির্মাণের সময় ভক্তি-মার্গীগণ বেমালুম কবির স্মৃতি হইতে লোপ পাইল। ইহাই বোধ করি অবজ্ঞার চরম রূপ। মহাপঞ্চকে শক্তির প্রকাশ হইয়াছে, শোণপাংশুগণে ও দর্ভকগণে তাহার একান্ত অভাব। সেইজন্যই কি এই বিবরণ। রবীন্দ্রনাথের গুরু বা রাজা বিদ্রোহীকেও স্বীকার করেন; গুরু মহাপঞ্চককে স্বীকার করিয়াছেন; রাজা কাঞ্চী রাজাকে স্বীকার করিয়াছেন; কিন্তু দুর্বলের স্বীকৃতি নাই; নাট্যকারের

কাছেও নাই; তাই দুর্বল দর্ভকগণ নূতন সৌধ রচনার বেলায় বিস্মৃত। সব জনতার অধম দুর্বল জনতা।

## রাজা

/রাজা নাটকে অনেকগুলি জনতা। বিদেশী পথিক, নাগরিক দল, একদল পদাতিক, আর একদল পথিক, একদল স্ত্রীলোক, একদল লোক, নাচের দল—এখানেই শেষ নয়।)একাধিকবার নাগরিক দলের প্রবেশ ও প্রস্থান আছে, তাহারা একই দলভুক্ত না ভিন্ন বুঝিবার উপায় নাই। এতগুলি জনতা পূর্বে লিখিত কোন নাটকে নাই। তবে সেই সঙ্গে স্বীকার করিতে হয় যে এ নাটকের জনতা একেবারে আকস্মিক নয় কিম্বা হাসির খোরাক জোগাইবার উদ্দেশ্যে comic relief মাত্র নয়—নাট্যবিন্যাসের মধ্যে তাহারা অঙ্গীভূত। নাটকে বসন্ত উৎসবের মেলা বসিয়াছে। উৎসবের মেলায় অগণিত লোক ও বিচিত্র জনতা আসিয়া থাকে—এখানেও আসিয়াছে অর্থাৎ ইহা নাট্যব্যাপারের স্বাভাবিক অঙ্গ। আগের অনেক নাটকের জনতা নাট্যকারের প্রয়োজনে নাট্যকার কর্তৃক প্রেরিত, এখানে তাহাদের প্রেরণার মূলে মেলার আকর্ষণ। বেশ বুঝিতে পারা যায় যে নাট্যকার জনতাকে নাটকের বুনুনির সঙ্গে গাঁথিয়া লইয়াছেন, স্বতন্ত্র করিয়া রাখেন নাই। রাজা ও রাণী, বিসর্জন কিম্বা শারদোৎসবে জনতার অনুপস্থিতি সামান্য কিছু রসের হানি হয় তো ঘটাইত, কিন্তু মোটের উপরে নাটকের ঘটনাবিন্যাসে তেমন কোন হানি করিত না। অপরপক্ষে বিচিত্র পর্যায়ের জনতা ছাড়া রাজা নাটকখানিকে কল্পনা করা যায় না। দেখা যাইতেছে যে জনতা শিল্পবস্তুর সঙ্গে অভিন্ন হইয়া উঠিতেছে। তবে জনতার সম্বন্ধে কবির মতের পরিবর্তন হইয়াছে মনে হয় না। পূর্বে বর্ণিত জনতার যাবতীয় লক্ষণে তাহারা বলীয়ান্। মধুসূদন Rama and Rabbles কে অবজ্ঞা করিয়াছেন, রবীন্দ্রনাথের অবজ্ঞার পাত্র কেবল Rabbles।

এবারে যে তিনখানি নাটকের আলোচনায় প্রবৃত্ত হইতেছি

তাহাতে জনতার ব্যবহারে কিছু বৈশিষ্ট্য আছে। প্রথম বৈশিষ্ট্য, জনতা সম্বন্ধে রবীন্দ্রনাথের মনোভাবে হয় তো সামান্য কিছু পরিবর্তন ঘটিয়াছে। দ্বিতীয় বৈশিষ্ট্য, নাট্যবস্তুর সঙ্গে জনতাকে সুনিপুণ ভাবে গ্রথিত করিয়া তোলা হইয়াছে, আগের অন্যান্য অনেক নাটকের মতো জনতা অসংলগ্ন বা অবান্তর হইয়া থাকে নাই, এই-সব নাটকের জনতা ঘটনাবিন্যাসের টানা পোড়েনের অন্তর্গত। দুটি পরিবর্তনই লক্ষ্য করিবার মতো। প্রথমেই মনে প্রশ্ন জাগা স্বাভাবিক, একেবারে শেষ বয়সে কেন এমন পরিবর্তন ঘটিল। যথাসাধ্য উত্তর দানের চেষ্টা করিব। জনতার একটি স্বাভাবিক স্থান আছে, সে স্থান মেলা বা পথ। অন্যত্র যে তার প্রবেশাধিকার নাই এমন নয়, কিন্তু সে প্রবেশের বিশেষ কারণ থাকা আবশ্যক। বিশেষ কারণাভাবে অন্যত্র অসঙ্গত। রাজা নাটকে জনতা অনেকটা স্বভাব সঙ্গত হইয়াছে বলিয়াছি, কারণ আর কিছুই নয়, রাজা নাটকের প্রারম্ভ বসন্ত উৎসবের মেলায়। অন্যান্য নাটকে যেমন শারদোৎসবে পথের ধারে ঘটনাস্থান, কিম্বা বিসর্জনে কালীমন্দিরের অঙ্গনে পূজা দর্শনার্থীর মেলা আছে সত্য কিন্তু কবি এই সুযোগের সদ্ব্যবহার করিয়াছেন মনে হয় না ; মনটা তখন অন্যত্র ছিল, আবার মনটা জনতার প্রতি তেমন প্রসন্ন ছিল না। তাই জনতা শরতের লঘু মেঘের মতো অন্যমনস্কভাবে ভাসিয়া চলিয়া গিয়াছে, বিদ্যুতে বা বর্ষণে পাঠকের চিত্ত চমকিত করে নাই।

## মুক্তধারা

নাটকে জনতা ব্যবহারের সার্থকতম দৃষ্টান্ত মুক্তধারা নাটক। এখানে পথ ও মেলার যুক্ত পরিবেশের পূর্ণ সুযোগ গ্রহণ করিয়া নাটকখানিকে গড়িয়া তোলা হইয়াছে। তারপরে ঘটনাকাল স্বল্পস্থায়ী। সঙ্কীর্ণ নদীপথে প্রবল ঘটনাস্রোতে ধাবমান, বিভিন্ন শ্রেণীর নাগরিকে গঠিত জনতা দ্রুতবেগে ভাসমান শৈবালের মতো এমনভাবে সমস্ত নদীটিকে আচ্ছন্ন করিয়া আছে যে তাহাকে

বাদ দিয়া নদীর ধারণা করা অসম্ভব। এমন আগে আর রবীন্দ্র-নাট্যপ্রবাহে দেখা যায় নাই। মুক্তধারা, রক্তকরবী ও রথের রশিকে জনতা নাট্য বলা যাইতে পারে। যদিচ তিনখানিতে সমভাবে ও সমমাত্রায় তাহার স্থান নয়।

"উত্তরকূট পার্বত্যপ্রদেশ। সেখানকার উত্তর-ভৈরব মন্দিরে যাইবার পথ। দূরে আকাশে একটা অভ্রভেদী লৌহযন্ত্রের মাথাটা দেখা যাইতেছে এবং তাহার অপর দিকে ভৈরব মন্দির চূড়ার ত্রিশূল। পথের পার্শ্বে আম বাগানে রাজা রণজিতের শিবির। অমাবস্যায় ভৈরব মন্দিরে আরতি, সেখানে রাজা পদব্রজে যাইবেন, পথে শিবিরে বিশ্রাম করিতেছেন। তাহার সভার যন্ত্ররাজ বিভূতি বহু বৎসরের চেষ্টায়, লৌহ যন্ত্রের বাঁধ তুলিয়া মুক্তধারা ঝরনাকে বাঁধিয়াছেন। এই অসামান্য কীর্তিকে পুরস্কৃত করিবার উপলক্ষে উত্তরকূটের সমস্ত লোক ভৈরব মন্দির প্রাঙ্গণে উৎসব করিতে চলিয়াছে।"

পথ, ভৈরবমন্দির প্রাঙ্গণে উৎসব, যন্ত্ররাজের সম্মানের উপলক্ষ্য, স্বয়ং রাজা পুরস্কার দান উপলক্ষ্যে মন্দির যাত্রী ; নাটকের এই একটি মাত্র দৃশ্য। চমৎকার যোগাযোগ। রাজ্যের বিভিন্ন অঞ্চল হইতে লোক সমাগম হইয়াছে। শেষ অবধি শিবতরাইয়ের লোকও আসিয়া পৌঁছিয়াছে যদিচ উৎসবে যোগদান তাহাদের উদ্দেশ্য নয়।

উত্তরকূটের নাগরিকগণের পাঁচ ছয়টি দল নাটকের মধ্যে আছে, তাহারা একদল না অনেক দল নিশ্চয় বুঝিবার উপায় নাই, একে রাত্রি অমাবস্যা তার উপরে নাটকের ঘনীভূত সঙ্কটে উচ্চ নীচ শত্রু মিত্র মিশিয়া এক হইয়া গিয়াছে। অন্য দিকে শিবতরাইয়ের প্রজাদের তিনটি দল, শেষের দলে হাজারে হাজারে লোক। অন্যান্য নাটকের মতো এসব জনতা ঘটনাস্রোতে ভাসমান তৃণখণ্ড নয়, ঘটনার আঘাতে ইহাদের ব্যক্তিত্ব জাগ্রত হইয়াছে, আঘাত আরও প্রবল হইলে স্বাতন্ত্র্য লাভ করিয়া ইহারা বিশিষ্ট হইয়া উঠিতে

পারিত। উত্তরকূটের প্রজাদের সঙ্কল্প নন্দীসঙ্কটের ভাঙা প্রাচীর মরিতে মরিতে গাঁথিয়া তুলিবে। আর শিবতরাইয়ের প্রজাদের সঙ্কল্প যেমন করিয়াই হোক যুবরাজকে ছিনাইয়া শিবতরাইয়ে লইয়া যাইবে। ধনপুরের শিক্ষা যাহা করিতে পারে নাই, ঘটনার চাপে তাহাই করিল। ওদিকে পার্বত্যপ্রদেশ উত্তরকূটের নাগরিকগণ ভিতরে ভিতরে যে পাথরের মতো শক্ত ছিল এখন তাহার প্রমাণ মিলিল, তাহারা রাজা, যুবরাজ, যন্ত্ররাজ সকলের বিরুদ্ধাচরণ করিতে উদ্যত, তাহারা মরিতে মরিতে ভাঙা প্রাচীর গাঁথিয়া তুলিতে প্রস্তুত। জনতার এ মনোভাব রবীন্দ্রনাথের নাটকে সম্পূর্ণ নূতন, জনতা সম্বন্ধে নাট্যকারের মনোভাবও নূতন। আরও লক্ষ্য করিবার যোগ্য বিষয় জনতাকে নাট্যবস্তুতে গ্রন্থন শিল্প। রাজা, যুবরাজ বা যন্ত্ররাজকে বাদ দিলে নাটকটি যেমন টেকে না, জনতাগুলিকে বাদ দিলেও তেমনি শূন্যতা সৃষ্টি করে। অর্থাৎ প্রধান পাত্রপাত্রীদের মতোই জনতা এখানে বিশিষ্টতা লাভ করিয়াছে। পরবর্তী নাটক দু'খানিতেও এই ভাবটি দেখিতে পাইব, কিন্তু বোধ করি রসে, রূপে এমন পূর্ণাঙ্গ শিল্প আর দেখা যাইবে না। মুক্তধারার প্রচণ্ডগতির সঙ্গে তুলনা করিলে রক্তকরবীকে স্থির বলিতে হয়। মুক্তধারা নদী হইলে রক্তকরবী বিল, ঝড় উঠিলে শুধু যাহার জলে চঞ্চলতা দেখা দেয়। শেষ পর্যন্ত ঝড় উঠিয়াছে।

নাটকখানিতে দুটি জনতা আছে, একটি ফসলকাটার দল, একটা খনি খোদাইয়ের দল; দুটিই অলক্ষ্যে আছে, নাট্যব্যাপারের মধ্যে প্রবেশ করে নাই। প্রবেশ করে নাই সত্য তবু তাদের প্রভাব স্পষ্ট। উত্তর ও দক্ষিণ চুম্বক মেরুর মতো ফসলকাটার দল ও খনি খোদাইয়ের দল নাট্যঘটনাকে বিপরীত দিকে আকর্ষণ করিয়াছে। নাটকে জনতার এ নূতন ব্যবহার। নাটকের মধ্যে একটি সৈন্যদল আছে সত্য তবে তাহাকে জনতা বলা উচিত হইবে না, সৈন্যদলের একটি ব্যক্তিত্ব আছে তাহার মনটাও একাগ্র। সেনাপতি

সৈন্যদলের মন। অবশ্য ছত্রভঙ্গ সৈন্যদলকে জনতা বলিতে আপত্তি নাই।

পূর্বোক্ত দুটি জনতার মধ্যে "কারিগররা বন্দীশালা ভেঙে ফেলে" রাজার মুক্তি সহজ করিয়া তুলিয়াছে। ফসলকাটার দল কি করিল? তাহারা অপেক্ষাকৃত নিষ্ক্রিয় হইলেও একেবারে নিষ্প্রভাব নয়, রাজা ঐ খোলা মাঠে যেখানে প্রাণের লীলা অবধি সেই দিকেই যাত্রা করিয়াছেন, শেষের গানটি সেই ইঙ্গিত বহন করিতেছে। ফসলকাটার দল এবং খনি খোদাই দলের বিপরীতমুখী আকর্ষণের কথা বলিয়াছি কিন্তু অন্তিমে এমন অবস্থার উদ্ভব হইয়াছে যাহাতে আকর্ষণ বিকর্ষণ সমন্বিত হইয়া একটি মাত্র গতির সৃষ্টি করিয়াছে—খনি খোদাই দল সেই দিকেই ঠেলিয়া লইয়া চলিয়াছে যেদিকে ফসলকাটার দলের আকর্ষণ, ইহার মধ্যে কোন গভীর রাজনৈতিক বা অন্যজাতীয় তত্ত্ব আছে কিনা তাহা অত্র আমাদের আলোচনার বিষয় নয়। কেবল দুটি বিষয়ের প্রতি ইঙ্গিত করিতে চাই। জনতাকে অলক্ষ্যে রাখিয়া ব্যবহার রবীন্দ্রনাটকে এই প্রথম ও নূতন। আর জনতাকে একটি সুনির্দিষ্ট অভিপ্রায়পূর্ণ ভূমিকা দেওয়া হইয়াছে, তাহারা কেবল পাদপূরণের চ বৈ তু হি নয়। তবে এটি একেবারে নূতন নয়—মুক্তধারা নাটকেও জনতার এই একই ভূমিকা দেখা গিয়াছে।

(রথের রশিতে সৈন্যদল, ধনিক দল ও শূদ্র দলের তিনটি জনতা। মন্ত্রী, ধনপতি, পুরোহিত, সন্ন্যাসী ও কবি প্রভৃতি ব্যক্তি থাকিলেও জনতার গুরুত্বই অধিক। কিন্তু জনতার ব্যবহারে কোন অভিনবত্ব বা বৈশিষ্ট্য ফুটিয়া ওঠে নাই, খুব সম্ভব রস সৃষ্টির চেয়ে তত্ত্ব প্রতিপাদনের দিকেই কবির মনটা ছিল। যে-কারণেই হোক, পড়িতে বসিলে মনে হয় নাটকখানা আধখানা মনের সৃষ্টি কাজেই আলোচনার গুরুভার ইহার উপরে চাপানো নিরর্থক।)

জনগণ বহতা নদী, মলিনতা সত্ত্বেও নির্মল। জনতা পঙ্ক পল্বল,

ভীরুতা, মূঢ়তা, সংস্কারাচ্ছন্ন মন এবং অব্যবস্থিত চিত্ততার চার কূলে আবদ্ধ, স্বভাবতই আবিল।) তাহাদের অসহায় অবস্থার সুযোগ গ্রহণ করিবার লোকের কখনো অভাব ঘটে না। রাজবন্ধু দেবদত্ত রাজনীতির প্রয়োজনে, ধর্মান্ধ রঘুপতি ধর্মের প্রয়োজনে স্বার্থসিদ্ধির পথে তাহাদের চালিত করে। যখন তেমন কৌশলী লোপের অভাব হয় তখনও তাহাদের অবস্থা সমান অসহায়। যুদ্ধোদ্যমে নিষ্ক্রান্ত হইয়া শেষ পর্যন্ত তাহারা মহাজনের গোলার দিকে যায়—"এই লুট করতে চললাম"। আবার কখনো কখনো বড় ওস্তাদের কূট কৌশলে জনতা জনগণ নামে অভিহিত হইয়া তাহার ক্ষমতাধিকারের পথ প্রশস্ত করিয়া দেয়। জনতা সত্যই কৃপার পাত্র। তাহারা এমনই হতভাগ্য ধনঞ্জয় বৈরাগীর মতো বা অচলায়তনের ঠাকুর্দার মতো নিঃস্বার্থপর নেতার প্রভাবও তাহাদের মনে দাগ কাটিতে পারে না। এ হেন জনপিণ্ডের স্বরূপ প্রদর্শন নাট্যকার করিতে বাধ্য, বীরপুরুষ সাজাইতে গেলেও সে সাজ তাহাদের গায়ে মানাইবে কেন? কাজেই রবীন্দ্রনাথের অধিকাংশ নাটকে তাহারা যথাযথ চিত্রিত হইয়াছে স্বীকার করিতে হয়। কিন্তু শেষের তিনখানি নাটকে জনতা চরিত্রে কিছু দার্ঢ, কিছু স্বাবলম্বন দেখা দিয়াছে। ইহা কি নাট্যকারের মত পরিবর্তন জনতি অথবা আর কিছু। দুটাই সম্ভব। মুক্তধারা, রক্তকরবী ও রথের রশি এই তিনখানি এ প্রসঙ্গে বিশেষভাবে আলোচ্য আগেই বলিয়াছি, বিস্তারিত আলোচনার উদ্দেশ্যে আবার বলিতেছি। এ তিন খানির মধ্যে রক্তকরবীতে জনতা অদৃশ্যভাবে আছে, খনি খোদাইকারদের দূর হইতে একবার অস্পষ্টভাবে দেখা গিয়াছে, উইপোর মতো সোনার তাল বহন করিয়া খনি হইতে উপরে উঠিয়া আসিতেছে। আর ফসলকাটার দলকে চোখে দেখা যায় নাই বটে তবে তাহাদের গান মাঝে মাঝে শোনা গিয়াছে। অন্তিমে খনি খোদাই কারিকরগণ কারাগার ভাঙিয়া ফেলিতে রাজাকে সাহায্য করিয়াছে তাহাও অদৃশ্য থাকিয়া।

এখানে জনতা প্রচ্ছন্ন, তাহাদের ক্রিয়া স্পষ্ট। ঐ ক্রিয়ার উপরে নির্ভর করিয়া পাঠকের মত পরিবর্তন করিতে হয়, নাট্যকারের মত পরিবর্তনকে অনুমান করিলে অন্যায় হয় না। কিন্তু মুক্তধারা ও রথের রশিতে অনুমানের উপরে নির্ভর করিবার আবশ্যক হয় না, জনতা ও তাহার ক্রিয়া দু-ই প্রকট। জনতার ক্রিয়া সম্বন্ধে নাট্যকারের মত পরিবর্তনের একটা কারণ যে নাটকের টেকনিকে পরিবর্তন হওয়াতে জনতাকে প্রশস্ত স্থান দেওয়া সম্ভব হইয়াছে, তাহা আগে বলিয়াছি, এখানে পুনরুক্তি নিষ্প্রয়োজন। অন্য কারণটা গুরুতর।

মুক্তধারা ১৯২২ সালে লিখিত, রথের রশির পূর্ব পাঠ রথযাত্রাও সেই সালের, রথের রশি আরও পরবর্তী সালের। এই সালটা মনে রাখা আবশ্যক। আরও একটা বিষয় মনে রাখিতে হইবে। মুক্তধারার পূর্বগামিনী ছায়া প্রায়শ্চিত্ত নাটিকা লিখিত হয় ১৯০৯ সালে, তার পরবর্তী ছায়া পরিত্রাণ, অনেক পরে। প্রায়শ্চিত্ত ও পরিত্রাণকে একই নাটকের রূপভেদ বলিয়া কবি স্বীকার করিলেও প্রায়শ্চিত্ত ও মুক্তধারা কোন বিচারেই এক নাটক নয়। এক নাটক যে নয় তাহার অনেক কারণ, একটি অমুখ্য কারণ উভয় নাটকে জনতা চরিত্রে প্রভেদ। প্রায়শ্চিত্তে জনতা ধনঞ্জয়ের উপরে নির্ভরশীল, গুরুর ব্যক্তিত্ব ছাড়িয়া বেশীদূর অগ্রসর হইতে সাহস করে নাই। ধনঞ্জয় বন্দী হইয়া রহিল। রাজাদেশ প্রচারিত হইলে প্রায়শ্চিত্ত ও পরিত্রাণের জনতা বলিয়া উঠিল, আমাদের প্রাণ থাকতে সে তো হবে না। বাস, ঐ পর্যন্ত। কিন্তু মুক্তধারার জনতা, কি উত্তরকূটের কি শিবতরাইয়ের লোক মৌখিক তর্জনে নিরস্ত থাকে নাই, দুই দলই সক্রিয় ভাবে রাজদ্রোহকর কাজে নামিয়াছে। উত্তরকূটের নাগরিকগণ নন্দীসঙ্কটের খোলাকথ গাঁথিয়া তুলিতে যাত্রা করিয়াছে, তাহাদের পণ মরিতে মরিতেও গাঁথিয়া তুলিবে। ওদিকে শিবতরাই হইতে হাজার হাজার প্রজা রাজধানীতে

আসিয়াছে, অবরোধ মুক্ত করিয়া যুবরাজকে শিবতরাই লইয়া যাইবে। দুই দলই বিদ্রোহী। জনতার এ আচরণ রবীন্দ্রনাটকে অভূতপূর্ব, দেবদত্ত বা রঘুপতির কৌশল ইহাদের কাছে চলিবে না।

রথের রশিতে শূদ্রগণের টানে অচল রথ ছুটিতে আরম্ভ করিল, তাহাদের মুখপাত্র রূপে দলপতি বলিল, এতদিন আমরা পড়তেম রথের চাকার তলায়, দলে গিয়ে ধূলোয় যেতুম চ্যাপটা হয়ে। এবারে সেই বলি তো নিলো না বাবা।

তাদের উপরে যে রথ চালাবার ভার পড়িয়াছে কি ভাবে জানিতে পাইল জিজ্ঞাসিত হইয়া দলপতি বলেন কেমন ক'রে জানা গেল, সে তো কেউ জানে না। ভোরবেলায় উঠেই সবাই বলল সবাইকে, ডাক দিয়েছেন বাবা। কথাটা ছড়িয়ে গেল পাড়ায় পাড়ায়, পেরিয়ে গেল মাঠ, পেরিয়ে গেল নদী, পাহাড় ডিঙিয়ে গেলো খবর, ডাক দিয়েছেন বাবা।

শূদ্র দলপতি বলে সংসার কি তোমরাই চালাও বাবা? আমরাই তো জোগাই অন্ন, তাই তোমরা বাঁচো, আমরাই তো বুনি বস্ত্র তাতেই তোমাদের লজ্জা রক্ষা।

যে রথ ব্রাহ্মণের টানে, ক্ষত্রিয়ের টানে, বৈশ্যের টানে চলে নাই, অবশেষে সেই রথ চলিল শূদ্রদের টানে।

এ কোন্ জনতা? ইহাদের তো আগে দেখা যায় নাই রবীন্দ্রনাথের নাটকে। মুক্তধারায় ইহাদের চরণ। কবির মত পরিবর্তন স্বীকার না করিয়া উপায় কি? কিন্তু হঠাৎ কেন এই মত পরিবর্তন? এবারে পূর্বোল্লিখিত সাল তারিখগুলা স্মরণ করা আবশ্যক।

ইতিমধ্যে অর্থাৎ ১৯০৯ সালে প্রায়শ্চিত্ত নাটকের প্রকাশ এবং ১৯২২ সালে মুক্তধারা নাটক প্রকাশের মধ্যে পৃথিবীতে দুটি বৃহৎ গণআন্দোলন দেখা দিয়াছে, একটি রুশ দেশে, অপরটি ভারতে। রুশদেশের আন্দোলন ১৯২২ সালে সিদ্ধির কাছাছি, ভারতীয়

আন্দোলনের সিদ্ধি তখনো দূরবর্তী। তবু দুটি আন্দোলনে ঐক্য ছিল, পন্থায় ও আদর্শে নয়, তাহাদের গণচরিত্রে ও ব্যাপকতায়। ভারতীয় সাহিত্যিক যাঁহার মন বিশ্বের দিকে সর্বদা উন্মুক্ত তাঁহার পক্ষে এ দুয়ের প্রভাব এড়াইয়া চলা সম্ভব ছিল না। চিন্তার ক্ষেত্রে গণআন্দোলনের পুরাপুরি সমর্থক তিনি কখনোই ছিলেন না, বিপুল রবীন্দ্রসাহিত্যে তাহার অনেক প্রমাণ আছে। মহাত্মাজীর চারিত্র্যে অভিভূত হওয়া সত্ত্বেও বিশেষ ক্ষেত্রে তাঁহার সহিত মতভেদ অস্পষ্ট ভাষায় রবীন্দ্রনাথ প্রকাশ করেন নাই। নব্য রুশ শাসনতন্ত্রের সঙ্গেও তাঁহার গুরুতর মতানৈক্য ছিল। এ সব গেল চিন্তাক্ষেত্রের ব্যাপার। কিন্তু এ দুই গণ বিপ্লবের চমক, নাটকীয়তা ও মূল্য নিশ্চয় তাঁহার শিল্পী সত্তাকে প্রভাবিত করিয়াছে, যাহার পরিণামে ব্যক্তিসত্তার একনিষ্ঠ উপাসক হওয়া সত্ত্বেও গণসভা সম্বন্ধে উদারতর মত গ্রহণ করিতে বাধ্য হইয়াছেন। গণচরিত্র সম্বন্ধে তাঁহার মনে কোন মোহ ছিল না, তৎসত্ত্বেও গণ আন্দোলনে তাঁহার মনে জনতা সম্বন্ধে ধারণার যে কিছু পরিবর্তন ঘটিয়াছে মুক্তধারা, রক্তকরবী ও রথের রশির জনতা চরিত্র তাহার প্রমাণ। মোহ যে ছিল না তাহার প্রমাণ রথের রশির নাটকের মধ্যেই আছে। পুরোহিত প্রশ্ন করছে কবিকে, তোমার শূদ্রগুলোই কি এত বুদ্ধিমান, ওরাই কি দড়ির নিয়ন মেনে চলতে পারবে। কবি বলছে, পারবে না হয় তো। একদিন ওরা ভাববে, রথী কেউ নয়, রথের সর্বময় কর্তা ওয়াই। দেখো, কাল থেকেই শুরু করবে চেঁচাতে, জয় আমাদের হাল লাঙল চরকা তাঁতের। তখন এঁরাই হবেন বলরামের চেলা, হলধরের মাতলামিতে জগৎটা উঠবে টলমলিয়ে।'

বলাবাহুল্য এ মোহগ্রস্তের বিশ্লেষণ নয়। চরকা তাঁতের আন্দোলন সম্বন্ধে কবির বিস্তারিত অভিমত চরকা (ভাদ্র, ১৩৩২) প্রবন্ধে পাওয়া যাইবে। অপর পক্ষে কাস্তে হাতুড়ি আন্দোলন সম্বন্ধেও যে তাঁহার মন মোহহীন ছিল সে প্রমাণ রাশিয়ার চিঠি

গ্রন্থের উপান্তে এবং কবি লিখিত কোন কোন চিঠিপত্রে পাওয়া যাইবে। এ সমস্তই সত্য। তৎসত্ত্বেও স্বীকার না করিয়া উপায় নাই যে, চিন্তার ক্ষেত্রে কুণ্ঠা থাকা সত্ত্বেও শিল্পের ক্ষেত্রে রুশ ও ভারতীয় গণবিপ্লব রবীন্দ্রনাথকে প্রভাবিত করিয়াছে, শেষ তিনখানি নাটকের জনতাচরিত্রে পরিবর্তন তাহারই পরোক্ষ এল। বস্তুত এখানেই আলোচ্য বিষয়ের সমাপ্তি, তবু দু' একটা বিষয়ের জবাবদিহির দায়িত্ব আছে সন্দেহ হইতেছে। প্রবন্ধান্তে বলিয়াছি যে জনতা ও জনসাধারণ এক নয়, বলিয়াছি যে জনতা চরিত্র মূঢ়তা, ভীরুতা প্রভৃতি লক্ষণাক্রান্ত, বলিয়াছি যে ধনঞ্জয় বৈরাগী ও অচলায়তনের ঠাকুর্দার মতো নেতার দ্বারা পরিচালিত হওয়া সত্ত্বেও জনতা মহত্ত্বলাভে অসমর্থ, বলিয়াছি যে জনতা সম্বন্ধে রবীন্দ্রনাথ উচ্চ ধারণা পোষণ করেন না। এখন এই চারিটি উক্তিই শেষ তিনখানি নাটকের জনতা চরিত্র দ্বারা অল্প বিস্তর খণ্ডিত হইতেছে। এ কেমন ধারা হইল? এই contradiction বা দ্বিধার কারণ কি? সত্য কথা বলিতে কি এই দ্বিধার কোন কারণ নাই, এই contradiction জীবনের প্রধান লক্ষণ ও সৌন্দর্য। এখানে সবগুলি সুতায় জোড় মেলে না, শেষ পর্যন্ত কিছু কিছু জায়গা থাকিয়া যায়, দার্শনিক ও বৈজ্ঞানিকগণ হিসাব মিলাইতে গিয়া বিভ্রান্ত হন, শিল্পী সকৌতুকে তাঁহাদের ব্যর্থ চেষ্টা লক্ষ্য করিয়া হাসিতে থাকেন। সমস্ত মহৎ শিল্পীর রচনাতেই এমন contradiction এর ভূরি ভূরি প্রমাণ পাওয়া যাইবে। এইসব contradictionকে স্বীকার করিয়া লইয়া অগ্রসর হওয়াই সমালোচকে কর্তব্য। জীবন যদি contradiction সমন্বিত হয় শিল্পও তবে সেই লক্ষণাক্রান্ত হইতে বাধ্য, কারণ শিল্প জীবনের seachange বা মহৎ রূপান্তর ছাড়া আর কিছুই নয়।)

